এক কথা, জীব ইহলোকে থাকিবার সময়েই তদীয় ব্যাপক ইন্দ্রিয়বর্গের কি অন্যত্রও বৃত্তিলাভ বা কার্য্যারম্ভ হইয়া থাকে? কিংবা আত্মা শরীরে থাকিবার সময়ে, তাহার ইন্দ্রিয়বর্গ সঙ্কুচিতভাবে থাকে, মৃত্যুর পর—ঘট ভাঙ্গিলে ঘটস্থ প্রদীপের যেমন বিস্তৃতি ঘটে, তেমনই ব্যাপ্তি বা বিস্তার লাভ করিয়া দেহান্তরে প্রবেশের পর কি পুনর্ব্বার সঙ্কুচিত হইয়া থাকে? অপিচ, বৈশেষিক দর্শনের মতে যেমন একমাত্র মনই দেহান্তরপ্রাপ্তির জন্য উপযুক্ত দেশে গমন করে? বেদান্ত সিদ্ধান্তে অন্যও কি সেইপ্রকারই অথবা অন্য কোন প্রকার কল্পনা আছে? এখন এ সমস্ত প্রশ্নের উত্তর প্রদত্ত হইতেছে—

'সেই এই ইন্দ্রিয়গণ সকলেই সমান এবং সকলেই অনন্ত', এই শ্রুতি হইতে, এবং ইন্দ্রিয়গণ সর্ব্বাত্মক প্রাণাশ্রিত, ইহা হইতেও জানা যায় যে, সমস্ত ইন্দ্রিয়ই সর্ব্বাত্মক (সর্ব্বব্যাপক)। সেই ব্যাপক ইন্দ্রিয়সমূহের যে, আধ্যাত্মিকাদিভাবে পরিচ্ছেদ বা পরিচ্ছিন্নতা; প্রাণিগণের প্রাক্তন কর্ম্ম ও জ্ঞান-সংস্কারই তাহার কারণ; অতএব ইন্দ্রিয়গণ স্বভাবতঃ সর্ব্বগত এবং অপরিচ্ছিন্ন হইলেও, কর্ম্ম ও জ্ঞানসংস্কারানুসারে ভবিষ্যৎ দেহান্তর সমুৎপন্ন হওয়ায়, তদনুসারেই ইন্দ্রিয়সমূহের বৃত্তি বা ক্রিয়াশক্তি সঙ্কুচিত ও বিকাশিত হইয়া থাকে, অর্থাৎ দেহভেদানুসারে একই ইন্দ্রিয়ের বৃত্তি (ব্যাপার) সময়ে সঙ্কুচিত আবার সময়ে বিকাশিত হইয়া থাকে। অন্যত্রও এইরূপ কথা উক্ত আছে—['এই প্রাণসমূহ] প্লুষিনামক ক্ষুদ্র প্রাণীর সমান, মশকের সমান, হস্তীর সমান, এই ত্রিলোকের সমান এবং দৃশ্যমান যে কোন বস্তুর সমান'। বক্ষ্যমাণ শ্রুতিবাক্যও এ কথার অনুকূল বা সমর্থক,— 'যে লোক এই সমুদয় অনন্তের [প্রাণের] উপাসনা করে' এবং 'তাহাকে যেভাবে যেভাবে উপাসনা করে' ইত্যাদি। বিশেষ এই যে, পূর্ব্বপ্রজ্ঞানামক বাসনা বা সংস্কার বর্ত্তমান হৃদয়ে বিদ্যমান থাকিয়াই—জলূকার ন্যায় (জোঁকের মত) অবিচ্ছিন্ন থাকিয়াই স্বপ্নসময়ের ন্যায় কর্ম্মানুযায়ী দেহান্তর আরম্ভ করিয়া থাকে; দেহান্তর নির্ম্মিত হইলে পর নিজের আশ্রয়ভূত পূর্ব্বতন দেহটিও পরিত্যাগ করে, এ বিষয়ে একটী দৃষ্টান্ত প্রদর্শিত হইতেছে—

**তদ্‌যথা তৃণজলায়ুকা তৃণস্যান্তং গত্বান্যমাক্রমমাক্রম্যাত্মানমুপসংহরত্যেবমেবায়মাত্মেদং শরীরং নিহত্যাবিদ্যাং গময়িত্বান্যমাক্রমমাক্রম্যাত্মানমুপসংহরতি ॥ ২৯৩ ॥ ৩ ॥**

**সম্বন্ধার্থঃ।** —তৎ (তত্র—দেহাৎ দেহান্তরপ্রাপ্তিবিষয়ে) [দৃষ্টান্তোঽয়ং

প্রদর্শ্যতে— ] তৃণজলায়ুকা যথা তৃণস্য ( আশ্রয়ভূতস্য তৃণস্য ) অন্তং ( অবসানম্— অগ্রভাগং ) গত্বা অন্যম্ আক্রমম্ ( আক্রম্যতে আশ্রীয়তে ইতি আক্রমঃ— অবলম্বনম্ ) আক্রম্য (গৃহীত্বা) আত্মানম্ ( স্বদেহম্ ) উপসংহরতি ( সঙ্কোচয়তি— পশ্চাদ্ভাগং পূর্ব্বভাগে প্রবেশয়তি ), এবম্ এব ( যথোক্তদৃষ্টান্তবদেব ) অয়ম্ ( মুমূর্ষুঃ ) আত্মা ইদং ( বর্ত্তমানং ) শরীরং নিহত্য ( নিপাত্য )—অবিদ্যাং ( মোহং ) গময়িত্বা ( অচেতনং কৃত্বা ), অন্যম্ আক্রমম্ ( শরীরান্তরম্ ) আক্রম্য আত্মানম্ উপসংহরতি ( শরীরান্তরে আত্মভাবম্ অবলম্বত ইত্যর্থঃ ) ॥২৯৩॥৩॥

**মূলানুবাদ ।**—[ আত্মার বর্ত্তমান দেহত্যাগের পর শরীরান্তর গ্রহণে দৃষ্টান্ত প্রদর্শিত হইতেছে— ] তৃণজলায়ুকা ( জোঁক ) যেমন পূর্ব্বগৃহীত তৃণের প্রান্তভাগে যাইয়া অপর একটী তৃণ গ্রহণপূর্ব্বক আপনাকে সংহৃত করে অর্থাৎ আপনার পশ্চাদ্ভাগকে সম্মুখের অংশে প্রবেশিত করে, ঠিক সেইরূপই এই আত্মাও ( মুমূর্ষু জীবও ) বর্ত্তমান শরীরটী নিহত করিয়া ( ত্যাগ করিয়া ) এবং চেতনাশূন্য করিয়া অপর একটী দেহ অবলম্বন করত আপনাকে সেখানে লইয়া যায় ॥ ২৯৩ ॥ ৩ ॥

**শাঙ্করভাষ্যম্ ।**—তৎ তত্র দেহান্তরসঞ্চারে ইদং নিদর্শনম্।—যথা যেন প্রকারেণ তৃণজলায়ুকা তৃণজলুকা তৃণস্য অন্তম্ অবসানং গত্বা প্রাপ্য অন্যং তৃণান্তরম্ আক্রমম্ আক্রম্যতে ইত্যাক্রমঃ, তম্ আক্রম্য আশ্রিত্য, আত্মানম্ আত্মনঃ পূর্ব্বাবয়বম্ উপসংহরতি অন্ত্যাবয়বস্থানে, এবমেব অয়ম্ আত্মা—যঃ প্রকৃতঃ সংসারী, ইদং শরীরং পূর্ব্বোপাত্তম্, নিহত্য—স্বপ্নং প্রতিপিৎসুরিব পাতয়িত্বা অবিদ্যাং গময়িত্বা অচেতনং কৃত্বা স্বাত্মোপসংহারেণ অন্যমাক্রমম্ তৃণান্তরমিব তৃণজলুকা, শরীরান্তরং গৃহীত্বা প্রসারিতয়া বাসনয়া, আত্মানম্ উপসংহরতি—তত্রাত্মভাবমারভতে,—যথা স্বপ্নে দেহান্তরমারভতে, স্বপ্নং দেহান্তরস্য শরীরারম্ভদেশে—আরভ্যমাণে দেহে জঙ্গমে স্থাবরে বা।

তত্র চ কর্ম্মবশাৎ করণানি লব্ধবৃত্তীনি সংহন্যন্তে, বাহ্যঞ্চ কুশমৃত্তিকাস্থানীয়ং শরীরমারভ্যতে। তত্র চ করণব্যূহমপেক্ষ্য বাগাদ্যনুগ্রহায় অগ্ন্যাদিদেবতাঃ সংশ্রয়ন্তে। এষ দেহান্তরারম্ভবিধিঃ ॥২৯৩॥৩॥

টীকা। আধিদৈবিকেন রূপেণ সর্ব্বগতানামপি করণানামাধ্যাত্মিকাধিভৌতিকরূপেণ পরিচ্ছিন্নত্বাৎ তৎপরিবৃতস্য গমনং সিধ্যতীতি সিদ্ধান্তো দর্শিতঃ। ইদানীং তৃণজলায়ুকাদৃষ্টান্তাৎ

দেহান্তরং গৃহীত্বা পূর্ব্বদেহং মুঞ্চত্যাত্মেতি স্থূলদেহবিশিষ্টস্যৈব পরলোকগমনমিতি পৌরাণিক-প্রক্রিয়াং প্রত্যাখ্যাতুং দৃষ্টান্তবাক্যস্য তাৎপর্য্যমাহ—তত্রেত্যাদিনা। দেহনির্গমনাৎ প্রাগবস্থা সপ্তম্যর্থঃ। তদৈব যথোক্তা বাসনা হৃদয়স্থা বিদ্যাকর্ম্মনিমিত্তং ভাবিদেহং স্পৃশতি, জীবোঽপি তত্রাভিমানং করোতি, পুনশ্চ পূর্ব্বদেহং ত্যজতি, যথা স্বপ্নে দেবোঽহমিত্যভিমন্যমানো দেহান্তরস্থ এব ভবতি, তথোৎক্রান্তাবপি, তস্মাৎ ন পূর্ব্বদেহবিশিষ্টস্যৈব পরলোকগমনমিত্যর্থঃ। স্বাত্মোপ-সংহারো দেহে পূর্ব্বস্মিন্নাত্মাভিমানত্যাগঃ। প্রসারিতয়া বাসনয়া শরীরান্তরং গৃহীত্বেতি সম্বন্ধঃ। উপসংহারস্য স্বরূপমাহ—তত্রেতি। সপ্তম্যর্থং বিবৃণোতি—আরভ্যমাণ ইতি।

আরব্ধে দেহান্তরে সূক্ষ্মদেহস্যাভিব্যক্তিমাহ—তত্র চেতি। কর্ম্মগ্রহণং বিদ্যাপূর্ব্বপ্রজ্ঞয়োরুপ-লক্ষণম্। ননু লিঙ্গদেহবলাদেবার্থক্রিয়াসিদ্ধৌ কৃতং স্থূলশরীরেণেত্যাশঙ্ক্য তদ্ব্যতিরেকেণে-তরস্যার্থক্রিয়াকারিত্বং নাস্তীতি মত্বাহ—বাহ্যং চেতি। আরব্ধে দেহদ্বয়ে করণেষু দেবতানামনুগ্রাহক-ত্বেনাবস্থানং দর্শয়তি—তত্রেতি। স্থূলো দেহঃ সপ্তম্যর্থঃ। করণব্যূহস্তেষামভিব্যক্তিঃ ॥২৯৩॥৩॥

**ভাষ্যানুবাদ।**—জীবের দেহান্তর-সঞ্চরণের দৃষ্টান্ত এই—তৃণজলায়ুকা (জোঁক) যে প্রকার [ অবলম্বিত তৃণের অন্তে অর্থাৎ অগ্রভাগে যাইয়া, অবলম্বন-যোগ্য অপর তৃণ আশ্রয় করে, এবং পরে আত্মাকে—আপনার পূর্ব্ব ভাগটীকে শেষ অবয়বস্থানে উপসংহৃত করে (লইয়া যায়), ঠিক এইরূপই—যে আত্মার প্রস্তাব চলিতেছে, সেই সংসারী জীব পূর্ব্বগৃহীত এই শরীরকে নিহত করিয়া স্বপ্নাবস্থার ন্যায় নিপাতিত করিয়া, অবিদ্যাগ্রস্ত করিয়া অর্থাৎ স্বীয় আত্মার উপ-সংহার দ্বারা দেহকে অচেতন করিয়া, জলায়ুকা যেরূপ তৃণান্তর গ্রহণ করে, তদ্রূপ দীর্ঘীকৃত স্বীয় বাসনা দ্বারা অপর দেহ অবলম্বন করিয়া আত্মার উপসংহার করে, অর্থাৎ সেই দেহে আত্মাভিমান স্থাপন করে,—স্বপ্নসময়ে যেমন বর্ত্তমান দেহে বিদ্যমান থাকিয়াই স্বীয় সঙ্কল্পবলে যেখানে স্বাপ্ন শরীর আরব্ধ হয়, সেখানেই অভিমান স্থাপন করে, তেমনই আরভ্যমান স্থাবর জঙ্গম দেহে আত্মভাব স্থাপন করে (১)।

সেখানে ইন্দ্রিয়গণ প্রাক্তন কর্ম্মশক্তির প্রেরণায় সব্যাপার হইয়া পরস্পর সম্মিলিত হয়, এবং কুশ (খড়) ও মৃত্তিকা দ্বারা নির্ম্মিত মূর্ত্তির ন্যায় একটী বাহ্য

(১) তাৎপর্য্য—স্বপ্নসময়ে স্বপ্নদর্শী স্বদেহে থাকিয়াই স্বীয় সঙ্কল্পশক্তি দ্বারা দূরদেশে বিবিধ প্রাতিভাসিক দেহ সৃষ্টি করিয়া তৎকালোচিত কার্য্য করিয়া থাকে, মুমূর্ষু জীবও এইরূপ দেহান্তর প্রাপ্তির পূর্ব্বপর্য্যন্ত এই দেহে থাকিয়াই নিজের জ্ঞান-কর্ম্মানুসারে পরজন্মে যেরূপ দেহে যাইতে হইবে, তদনুরূপ উদ্বুদ্ধ বাসনাকে দীর্ঘ-দীর্ঘতর করিয়া ভবিষ্যৎ দেহপ্রাপ্তির স্থানে গমন করে, অর্থাৎ তখন ভবিষ্যৎ দেহ বিষয়ে তাহার পূর্ব্বসংস্কার এরূপভাবে প্রবুদ্ধ হয়, যেন সেই দেহটী প্রাপ্ত বলিয়াই মনে হয়। তৃণজলায়ুকার দৃষ্টান্ত হইতে এইরূপ দেহান্তর প্রাপ্তিই বুঝিতে হইবে, কিন্তু সাক্ষাৎ সম্বন্ধে দেহান্তর প্রবেশ নহে।

শরীর ( স্থুল শরীর ) সমুৎপন্ন হয় ; তাহার পর ইন্দ্রিয়াধিষ্ঠাতা অগ্নিপ্রভৃতি দেবতাগণ ইন্দ্রিয়সমূহকে সমাহৃত দেখিয়া, বাক্‌প্রভৃতি ইন্দ্রিয়ের প্রতি অনুগ্রহ প্রকাশের নিমিত্ত সেই ইন্দ্রিয়সংঘাতে পুনঃ অধিষ্ঠিত হয়, ইহাই দেহান্তরসমুৎপত্তির প্রণালী ॥২৯৩॥৩॥

**আভাসভাষ্যম্।**—তত্র দেহান্তরারম্ভে নিত্যোপাত্তমেবোপাদানম্ উপমৃদ্যোপমৃদ্য দেহান্তরমারভতে ? অহোস্বিৎ অপূর্ব্বমেব পুনঃ পুনরাদত্তে ?—ইতি। অত্রোচ্যতে দৃষ্টান্তঃ—

**আভাসভাষ্যের অনুবাদ।**—এখন শঙ্কা হইতেছে যে, যখন দেহান্তর সমুৎপন্ন হইতে থাকে, তখন কি—যে সমস্ত দেহোপাদান সর্ব্বদা বিদ্যমান আছে, সেই উপাদানগুলিই চূর্ণ-বিচূর্ণ করিয়া অপর নূতন দেহ বিরচিত হয় ? অথবা সম্পূর্ণ নূতন উপাদান সংগৃহীত হইয়া থাকে ? তদুত্তরে দৃষ্টান্ত প্রদর্শিত হইতেছে—

তদ্‌যথা পেশস্কারী পেশসো মাত্রামপাদায়ান্যন্নবতরং কল্যাণতরꣳরূপং তনুত এবমেবায়মাত্মেদꣳশরীরং নিহত্যাঽবিদ্যাং গময়িত্বাঽন্যন্নবতরং কল্যাণতরꣳরূপং কুরুতে—পিত্র্যং বা গান্ধর্ব্বং বা দৈবং বা প্রাজাপত্যং বা ব্রাহ্মং বাঽন্যেষাং বা ভূতানাম্ ॥ ২৯৪ ॥ ৪ ॥

**সরলার্থঃ।**—তৎ ( তত্র দেহান্তরারম্ভে উপাদানগ্রহণবিষয়ে দৃষ্টান্তঃ প্রদর্শ্যতে—) পেশস্কারী ( সুবর্ণকারঃ ) যথা পেশসঃ ( সুবর্ণস্য ) মাত্রাং ( অংশং ) অপাদায় ( গৃহীত্বা ) কল্যাণতরং ( পূর্ব্বমপেক্ষ্য প্রিয়তরং ) নবতরং ( পূর্ব্বমপেক্ষ্য নূতনং ) অন্যৎ রূপং তনুতে ( নির্ম্মাতি ), এবম্ এব ( যথোক্তদৃষ্টান্তবদেব ) অয়ং ( পরলোকজিগমিষুঃ ) আত্মা ইদং ( বর্ত্তমানং ) শরীরং নিহত্য অবিদ্যাং ( অচেতনতাং ) গময়িত্বা, পিত্র্যং ( পিতৃলোক-গমনোপযোগি ) বা, গান্ধর্ব্বং ( গন্ধর্ব্বলোকোপযোগি ) বা, দৈবং ( দেবসম্বন্ধি ) বা, প্রাজাপত্যং ( প্রজাপতিলোকপ্রাপকং ) বা, ব্রাহ্মং ( ব্রহ্মলোকপ্রাপকং ) বা, অন্যেষাং ভূতানাং [ সম্বন্ধি ] বা অন্যৎ নবতরং কল্যাণতরং রূপং (শরীরং) কুরুতে (নির্ম্মাতি ইত্যর্থঃ) ॥২৯৪॥৪॥

**মূলানুবাদ।—[ নূতন দেহারম্ভের উপযোগী উপাদান সম্বন্ধে দৃষ্টান্ত প্রদর্শিত হইতেছে— ] পেশস্কারী ( সুবর্ণকার ) যেমন পূর্ব্ব-**

সঞ্চিত সুবর্ণের অংশ লইয়া অপর একটী নূতন রমণীয় রূপ ( অলঙ্কার ) নির্ম্মাণ করিয়া থাকে, তেমনই পরলোকে গমনোদ্যত এই আত্মাও বর্ত্তমান দেহটী নিহত ও অচেতন করিয়া, পিতৃলোকে গমনোপযোগী, অথবা গন্ধর্ব্বলোকোপযোগী, কিংবা দেবলোকপ্রাপ্তিযোগ্য, অথবা প্রজাপতিলোকে গমনোপযোগী, কিংবা ব্রহ্মলোকলাভের উপযুক্ত, অথবা অন্য কোন একটী প্রাণিসম্বন্ধী কল্যাণময় অভিনব নূতন শরীর গ্রহণ করে ॥ ২৯৪ ॥ ৪ ॥

**শাঙ্করভাষ্যম্ ।**—তৎ তত্রৈতস্মিন্নর্থে, যথা পেশস্কারী, পেশঃ সুবর্ণম্, তৎ করোতীতি পেশস্কারী সুবর্ণকারঃ, পেশসঃ সুবর্ণস্য মাত্রামপাদায় অপচ্ছিদ্য গৃহীত্বা অন্যৎ পূর্ব্বস্মাৎ রচনাবিশেষাৎ অন্যৎ নবতরমভিনবতরম্ কল্যাণাৎ কল্যাণতরম্ রূপং তনুতে নির্ম্মিনোতি, এবমেব অয়মাত্মেত্যাদি পূর্ব্ববৎ ।

নিত্যোপাত্তান্যেব পৃথিব্যাদীন্যাকাশান্তানি পঞ্চ ভূতানি, যানি "দ্বে বাব ব্রহ্মণো রূপে" ইতি চতুর্থে ব্যাখ্যাতানি, পেশঃস্থানীয়ানি তান্যেব উপমৃদ্যোপমৃদ্য অন্যদন্যচ্চ দেহান্তরং নবতরং কল্যাণতরং রূপং সংস্থানবিশেষং দেহান্তরমিত্যর্থঃ, কুরুতে—পিত্র্যং বা, পিতৃভ্যো হিতং পিতৃলোকোপভোগযোগ্যমিত্যর্থঃ ; গান্ধর্ব্বং গন্ধর্ব্বাণামুপভোগযোগ্যম্ ; তথা দেবানাং দৈবম্, প্রজাপতেঃ প্রাজাপত্যম্, ব্রহ্মণ ইদং ব্রাহ্ম্যং বা, যথাকর্ম্ম যথাশ্রুতম্ অন্যেষাং বা ভূতানাং সম্বন্ধি শরীরান্তরং কুরুত-ইত্যভিসম্বধ্যতে ॥২৯৪॥৪॥

টীকা। পেশস্কারিবাক্যব্যাবর্ত্ত্যামাশঙ্কামাহ—তত্রেতি। সংসারিণো হি প্রকৃতে দেহান্তরারম্ভে কিমুপাদানমস্তি কিং বা নাস্তি ? নাস্তি চেৎ, ন ভাবরূপং কার্য্যং সিধ্যেৎ ; অস্তি চেৎ, কিং ভূতপঞ্চকমুতান্যৎ ? আদ্যেঽপি তন্নিত্যোপাত্তমেব পূর্ব্বপূর্ব্বদেহোপমর্দ্দেনান্যমন্যং দেহমারভতে ? কিংবাঽন্যদন্যদ্ভূতপঞ্চকমন্যমন্যং দেহং জনয়তি। নাদ্যঃ, ভূতপঞ্চকস্য তত্তদেহোপাদানত্বে মায়ায়াঃ সর্ব্বকারণত্ব-স্বীকারবিরোধাৎ। ন দ্বিতীয়ঃ ভূতপঞ্চকোৎপত্তাবপি কারণান্তরস্য মৃগ্যত্বাত্তস্যৈব দেহান্তরকারণত্বসংভবান্নেতরো দেহস্য পাঞ্চভৌতিকত্বপ্রসিদ্ধিবিরোধাদিতি ভাবঃ। উত্তরং বাক্যমুত্তরত্বেনাদত্তে—অত্রেতি। তচ্ছব্দার্থমপেক্ষিতং পূরয়ন্নাহ—দৃষ্টান্ত ইতি। অবশিষ্টং ভাগমাদায় ব্যাচষ্টে—যথেত্যাদিনা।

কিং পুনরুপাদানমেতাবতা দেহান্তরারম্ভেঽভ্যুপগতং ভবতি, তত্রাহ—নিত্যোপাত্তানীতি। শরীরদ্বয়ারম্ভকাণীতি শেষঃ। তেষামুভয়ারম্ভকত্বেন মূর্ত্তামূর্ত্তব্রাহ্মণে প্রস্তুতত্বং দর্শয়তি—যানীতি। দেহবিকল্পে নিয়ামকমাহ—যথাকর্ম্মেতি ॥ ২৯৪ ॥ ৪ ॥

**ভাষ্যানুবাদ ।**—সেই এই কথিত বিষয়ে [ দৃষ্টান্ত এই— ] পেশস্ অর্থ

সুবর্ণ, যে লোক তাহার কাজ করে, সে পেশস্কারী—সুবর্ণকার, সে যেমন সুবর্ণের অংশ গ্রহণ করিয়া, নবতর—পূর্ব্বতন গঠনপ্রণালী হইতে সম্পূর্ণ অভিনব এবং কল্যাণতর অর্থাৎ সুন্দর হইতেও অধিক সুন্দর অন্য একটী রূপ (অলঙ্কার) নির্ম্মাণ করিয়া থাকে। 'এবম্ এব' ইত্যাদির অর্থ পূর্ব্বশ্রুতির অর্থের অনুরূপ। ১

পৃথিবী হইতে আরম্ভ করিয়া আকাশপর্য্যন্ত যে পঞ্চভূত সর্ব্বদাই প্রাপ্ত রহিয়াছে, এবং চতুর্থ অধ্যায়ে "দ্বে বাব ব্রহ্মণো রূপে" ইত্যাদি বাক্যে যাহাদের কথা বর্ণিত হইয়াছে, সুবর্ণস্থানীয় সেই পঞ্চভূতকেই বারংবার উপমর্দ্দিত করিয়া অন্য অন্য নবতর ও কল্যাণতর রূপ—আকৃতিবিশেষ অর্থাৎ দেহান্তর নির্ম্মাণ করিয়া থাকে; [সেই দেহটী] পিত্র্য—পিতৃহিতকর অর্থাৎ যেরূপ দেহ দ্বারা পিতৃলোকে উপভোগ সম্পন্ন হইতে পারে, সেইরূপ; গান্ধর্ব্ব—গন্ধর্ব্বগণের উপভোগযোগ্য; এইরূপ দৈব—দেবগণের উপভোগযোগ্য—প্রাজাপত্য—প্রজাপতির (উপযুক্ত), অথবা ব্রাহ্ম—ব্রহ্মার যোগ্য, কিংবা স্বীয় কর্ম্ম ও জ্ঞান অনুসারে অপরাপর ভূতগণের উপভোগযোগ্য অপর শরীর নির্ম্মাণ করিয়া থাকে ॥২৯৪॥৪॥

**আভাসভাষ্যম্।**—যেঽস্য বন্ধনসংজ্ঞকা উপাধিভূতাঃ, যৈঃ সংযুক্তস্তন্ময়োঽয়মিতি বিভাব্যতে, তে পদার্থাঃ পুঞ্জীকৃত্য ইহ একত্র প্রতিনির্দ্দিশ্যন্তে।

**আভাসভাষ্যানুবাদ।**—পরলোকে গমনোদ্যত এই আত্মার যে সমস্ত উপাধি 'বন্ধন' নামে অভিহিত, এবং যাহাদের সংযোগে এই আত্মা তন্ময়—সেই সেই উপাধির সহিত অভিন্ন বলিয়া অনুভূত হয়, এখানে সে সমুদয়কে একত্রিত করিয়া প্রদর্শন করা হইতেছে—

স বা অয়মাত্মা ব্রহ্ম বিজ্ঞানময়ো মনোময়ঃ প্রাণময়শ্চক্ষুর্ম্ময়ঃ শ্রোত্রময়ঃ পৃথিবীময় আপোময়ো বায়ুময় আকাশময়স্তেজোময়োঽতেজোময়ঃ কামময়োঽকামময়ঃ ক্রোধময়োঽক্রোধময়ো ধর্ম্মময়োঽধর্ম্মময়ঃ সর্ব্বময়স্তদ্যদেতদিদম্ময়োঽদোময় ইতি, যথাকারী যথাচারী তথা ভবতি, সাধুকারী সাধুর্ভবতি পাপকারী পাপো ভবতি, পুণ্যঃ পুণ্যেন কর্ম্মণা ভবতি পাপঃ পাপেন। অথো খল্বাহুঃ কামময় এবায়ং পুরুষ ইতি, স যথাকামো ভবতি তৎক্রতুর্ভবতি, যৎক্রতুর্ভবতি তৎ কর্ম্ম কুরুতে, যৎ কর্ম্ম কুরুতে, তদভিসম্পদ্যতে ॥ ২৯৫ ॥ ৫ ॥

**সম্বন্ধার্থঃ।**—[ইদানীমাত্মোপাধীন্ বিবিচ্য প্রদর্শয়িতুমাহ—'সঃ বৈ' ইত্যাদি।] সঃ অয়ং (সংসারী) আত্মা ব্রহ্ম বৈ (ব্রহ্ম এব), [উপাধিসম্পর্কাৎ পুনঃ] বিজ্ঞানময়ঃ (বিজ্ঞানং বুদ্ধিঃ, তদুপহিতত্বাৎ বিজ্ঞানময়ঃ), মনোময়ঃ (মন-উপহিতত্বাৎ মনোময়ঃ), এবং প্রাণময়ঃ, চক্ষুর্ম্ময়ঃ, শ্রোত্রময়ঃ, পৃথিবীময়ঃ, আপোময়ঃ, বায়ুময়ঃ (বায়বীয়শরীরে বায়ুময়ঃ), তথা আকাশময়ঃ, তেজোময়ঃ, অতেজোময়ঃ, কামময়ঃ, অকামময়ঃ, ক্রোধময়ঃ, অক্রোধময়ঃ, ধর্ম্মময়ঃ, অধর্ম্মময়ঃ, সর্ব্বময়ঃ, তৎ এতৎ (যথোক্তং রূপম্ অস্য সিদ্ধম্; অন্যচ্চ—) যৎ (যস্মাৎ) ইদম্ময়ঃ (প্রত্যক্ষতঃ গৃহ্যমাণরূপঃ), অদোময়ঃ (পরোক্ষময়ঃ); [কিং বহুনা—] যথাকারী (যথা কর্ত্তুং শীলং যস্য, সঃ), যথাচারী (যথা আচরিতুং শীলং যস্য, সঃ) [ভবতি], [সঃ] তথা (স্বস্য কর্ম্মাচারানুসারেণ ফলভাক্) ভবতি—সাধুকারী সাধুঃ ভবতি, পাপকারী পাপঃ ভবতি; [তত্রাপি বিশেষঃ—] পুণ্যেন কর্ম্মণা পুণ্যঃ ভবতি, পাপেন পাপঃ ভবতি।

অথো (কিঞ্চ), খলু (প্রসিদ্ধৌ) আহুঃ (কথয়ন্তি) [লোকাঃ]—অয়ং পুরুষঃ কামময়ঃ এব ইতি; সঃ (পুরুষঃ) যথাকামঃ ভবতি, তৎক্রতুঃ (তাদৃশ-সংকল্পবান্) ভবতি, যৎক্রতুঃ (যাদৃশসংকল্পবান্) ভবতি, তৎ (সংকল্পিতং) কর্ম্ম কুরুতে; যৎ কর্ম্ম কুরুতে, তৎ অভিসম্পদ্যতে ইত্যর্থঃ (তদ্রূপং লভতে) ॥২৯৫॥৫॥

**মূলানুবাদ।**—[এই সংসারী আত্মা যে সমস্ত উপাধিযোগে তন্ময়ত্ব প্রাপ্ত হয়, সে সমুদয়ের নির্দ্দেশ করিতেছেন—] সেই আত্মা প্রকৃতপক্ষে ব্রহ্মই বটে, [কিন্তু উপাধিযোগে] বিজ্ঞানময় (বুদ্ধির সহিত অভিন্নরূপ) ও মনোময় (মনের সহিত অভিন্নরূপ) হয়; এই প্রকার প্রাণময়, চক্ষুর্ম্ময়, শ্রোত্রময়, [পার্থিব শরীরে] পৃথিবীময়, [বরুণ-লোকে] আপোময়, বায়ুময়, আকাশময়, তেজোময়, অতেজোময়, কামময়, অকামময়, ক্রোধময়, অক্রোধময়, ধর্ম্মময়, অধর্ম্মময়, সর্ব্বময়, এবং প্রত্যক্ষ-গ্রাহ্য বস্তুময়, পরোক্ষ-বস্তুময়ও বটে। [ফল কথা,] যেরূপ কর্ম্ম ও আচারের অনুশীলন করে, সেইরূপই হয়,—উত্তম কর্ম্মকারী উত্তম হয়, আর অধম কর্ম্মকারী অধম হয়, পুণ্য কর্ম্ম দ্বারা পুণ্যবান (সুখী) হয়, আর পাপ কর্ম্ম দ্বারা পাপী (দুঃখী) হয়।

**লোকেও বলিয়া থাকে যে, এই সংসারী জীব কেবলই কামময়; সে যেরূপ কামনাশালী হয়, সেইরূপই সংকল্প করে, আবার যেরূপ সংকল্পসম্পন্ন হয়, সেইরূপই কর্ম্মানুষ্ঠান করে, এবং যেরূপ কর্ম্ম করে, ঠিক তদনুরূপ অবস্থাই লাভ করে ॥ ২৯৫ ॥ ৫ ॥**

**শাঙ্করভাষ্যম্।**—স বৈ অয়ম্, যঃ এবং সংসারত্যাত্মা—ব্রহ্মৈব পর এব, যঃ অশনায়াগ্যতীতো বিজ্ঞানময়ঃ; বিজ্ঞানং বুদ্ধিঃ, তেনোপলক্ষ্যমাণঃ তন্ময়ঃ; "কতম আত্মেতি, যোঽয়ং বিজ্ঞানময়ঃ প্রাণেষু" ইতি হি উক্তম্; বিজ্ঞানময়ঃ বিজ্ঞানপ্রায়ঃ, যস্মাৎ তদ্ধর্ম্মত্বমস্য বিভাব্যতে, "ধ্যায়তীব লেলায়তীব" ইতি; তথা মনোময়ঃ—মনঃসন্নিকর্ষাৎ মনোময়ঃ; তথা প্রাণময়ঃ, প্রাণঃ পঞ্চবৃত্তিঃ, তন্ময়ঃ, যেন চেতনশ্চলতীব লক্ষ্যতে; তথা চক্ষুর্ম্ময়ঃ রূপদর্শনকালে, এবং শ্রোত্রময়ঃ শব্দশ্রবণকালে, এবং তস্য তস্যেন্দ্রিয়স্য ব্যাপারোদ্ভবে তত্তন্ময়ো ভবতি। ১

টীকা। শরীরারম্ভে মায়াত্মকভূতপঞ্চকমুপাদানমিতি বদতা ভূতাবয়বানামপি সহৈব গমনমিত্যুক্তম্। ইদানীং স বা অয়মাত্মেত্যাদেস্তাৎপর্য্যমাহ—যেঽস্মেতি। তানেবোপাধিভূতান্ পদার্থান্ বিশিনষ্টি—যৈরিতি। ননু পূর্ব্বমপ্যেতে পদার্থা দর্শিতাঃ, কিং পুনস্তৎপ্রদর্শনেনেত্যাশঙ্ক্যাহ—পুঞ্জীকৃত্যেতি। স বা অয়মাত্মা ব্রহ্মেতি ভাগং ব্যাকুর্ব্বন্নাত্মনো ব্রহ্মৈকাং বাস্তবং বৃত্তং দর্শয়তি—স বা ইতি। তস্যৈবাবান্তরং রূপমুপন্যস্যতি বিজ্ঞানময় ইত্যাদিনা। জ্যোতির্ব্রাহ্মণেঽপি ব্যাখ্যাতং বিজ্ঞানময়ত্বমিত্যাহ—কতম ইতি। কস্মিন্নর্থে ময়ট্ প্রযুজ্যতে, তত্রাহ—বিজ্ঞানেতি। উক্তে ময়ড়র্থে হেতুমাহ—যস্মাদিতি। বুদ্ধ্যেকাধ্যাসাত্তদ্ধর্ম্মস্য কর্তৃত্বাদেরাত্মনি প্রতীতিরিত্যত্র মানমাহ—ধ্যায়তীবেতি। মনঃসংনিকর্ষাত্তেন দ্রষ্টব্যতয়া সংবন্ধাদিতি যাবৎ। চক্ষুর্ম্ময়ত্বাদেরুপলক্ষণত্বমঙ্গীকৃত্যাহ—এবমিতি। ১

এবং বুদ্ধিপ্রাণদ্বারেণ চক্ষুরাদিকরণময়ঃ সন্ শরীরারম্ভকপৃথিব্যাদিভূতময়ো ভবতি; তত্র পার্থিবাদিশরীরারম্ভে পৃথিবীময়ো ভবতি; তথা বরুণাদিলোকেষু আপ্যশরীরারম্ভে আপোময়ো ভবতি; তথা বায়ব্যশরীরারম্ভে বায়ুময়ো ভবতি; তথা আকাশশরীরারম্ভে আকাশময়ো ভবতি; এবমেতানি তৈজসানি দেবশরীরাণি; তেষ্বারভ্যমাণেষু তত্তন্ময়ঃ তেজোময়ো ভবতি। অতো ব্যতিরিক্তানি পশ্বাদিশরীরাণি নরকপ্রেতাদিশরীরাণি চ অতেজোময়ানি; তান্যপেক্ষ্য আহ—অতেজোময় ইতি।

এবং কার্য্যকরণসঙ্ঘাতময়ঃ সন্ আত্মা প্রাপ্তব্যং বস্তন্তরং পশ্যন্ ইদং ময়া প্রাপ্তম্, অদো ময়া প্রাপ্তব্যম্—ইত্যেবং বিপরীতপ্রত্যয়স্তদভিলাষঃ কামময়ো ভবতি। তস্মিন্ কামে দোষং পশ্যতঃ তদ্বিষয়াভিলাষপ্রশমে চিত্তং প্রসন্নমকলুষং

শান্তং ভবতি, তন্ময়ঃ অকামময়ঃ; এবং তস্মিন্ বিহতে কামে কেনচিৎ, স কামঃ ক্রোধত্বেন পরিণমতে, তেন তন্ময়ো ভবন্ ক্রোধময়ঃ। স ক্রোধঃ কেনচিদুপায়েন নিবর্ত্তিতো যদা ভবতি, তদা প্রসন্নমনাকুলং চিত্তং সৎ অক্রোধ উচ্যতে, তেন তন্ময়ঃ। এবং কামক্রোধাভ্যামকামাক্রোধাভ্যাঞ্চ তন্ময়ো ভূত্বা ধর্ম্মময়োঽধর্ম্ম-ময়শ্চ ভবতি। নহি কামক্রোধাদিভির্বিনা ধর্ম্মাদিপ্রবৃত্তিরুপপদ্যতে, "যদ্যদ্ধি কুরুতে কর্ম্ম তত্তৎ কামস্য চেষ্টিতম্" ইতি স্মরণাৎ; ধর্ম্মময়োঽধর্ম্মময়শ্চ ভূত্বা সর্ব্বময়ো ভবতি। সমস্তং ধর্ম্মাধর্ম্ময়োঃ কার্য্যং যাবৎকিঞ্চিদ্ব্যাকৃতম্, তৎ সর্ব্বং ধর্ম্মাধর্ম্ময়োঃ ফলম্; তৎ প্রতিপদ্যমানস্তন্ময়ো ভবতি। ২

উক্তমনূদ্য সামান্যেন পঞ্চভূতময়ত্বমাহ—এবং বুদ্ধীতি। ভূতময়ত্বে সত্যবান্তরবিশেষমাহ—তত্রেত্যাদিনা। ন চাকাশপরমাণ্বভাবাদাকাশস্য শরীরানারম্ভকত্বং, শ্রুতিবিরুদ্ধারম্ভপ্রক্রিয়া-নভ্যুপগমাদিত্যভিপ্রেত্যাহ—তথাকাশেতি। কথং পুনর্ধর্ম্মাদিময়ত্বে কামাদিময়ত্বমুপযুজ্যতে, তত্রাহ—ন হীতি। কথং ধর্ম্মাদিময়ত্বং সর্ব্বময়ত্বে কারণমিত্যাশঙ্ক্যাহ—সমস্তমিতি। ২

কিং বহুনা, তদেতৎ সিদ্ধমস্য—যৎ অয়ম্ ইদম্ময়ঃ গৃহ্যমাণবিষয়াদিময়ঃ, তস্মাদ্ অয়ম্ অদোময়ঃ; অদ ইতি পরোক্ষং কার্য্যেণ গৃহ্যমাণেন নির্দ্দিশ্যতে; অনন্তা হি অন্তঃকরণে ভাবনাবিশেষাঃ; নৈব তে বিশেষতো নির্দ্দেষ্টুং শক্যতে; তস্মিংস্তস্মিন্ ক্ষণে কার্য্যতোঽবগম্যন্তে—ইদমস্য হৃদি বর্ত্ততে, অদোঽস্যেতি। তেন গৃহ্যমাণ-কার্য্যেণ ইদম্ময়তয়া নির্দ্দিশ্যতে—পরোক্ষোঽন্তঃস্থো ব্যবহারঃ—অয়মিদানীমদোময় ইতি। ৩।

তদয়দেতদিত্যাদেরর্থমাহ—কিং বহুনেতি। বিষয়ঃ শব্দাদিস্ততোঽন্যদপি প্রত্যক্ষতো গৃহ্যমাণমাদিশব্দার্থঃ। ইদংময়ত্বমদোময়ত্বে গমকমিত্যাহ—তস্মাদিতি। বিশেষতস্তন্ময়ত্বোক্তিং বিনা কিমিতি সামান্যোক্তিরিত্যাশঙ্ক্যাহ—অনন্তা হীতি। তদস্তিত্বে মানমাহ—তস্মিন্নিতি। অবগতিপ্রকারমভিনয়তি—ইদমস্যেতি। ইদংময়ত্বমদোময়ত্বং চোপসংহরতি তেনেত্যাদিনা। পরোক্ষত্বং ব্যাকরোতি—অন্তঃস্থ ইতি। ব্যবহিতবিষয়ব্যবহারবানিতি যাবৎ। ইদানীমিত্য-স্মাদুপরিষ্টাদপি তেনেতি সংবধ্যতে। পরোক্ষত্বাবস্থেদানীমিত্যুক্তা। তৃতীয়য়া চ প্রবৃত্তো ব্যবহারো নির্দ্দিশ্যতে। ইতিশব্দঃ সর্ব্বময়ত্বোপসংহারার্থঃ। ৩

সঙ্ক্ষেপতস্তু—যথা কর্ত্তুং যথা বা আচরিতুং শীলমস্য, সোঽয়ং যথাকারী যথাচারী, স তথা ভবতি। করণং নাম নিয়তা ক্রিয়া বিধিপ্রতিষেধাদি-গম্যা, আচরণং নাম অনিয়তা ইতি বিশেষঃ। সাধুকারী সাধুর্ভবতীতি যথাকারীত্যস্য বিশেষণম্; পাপকারী পাপো ভবতীতি চ যথাচারীত্যস্য। তাচ্ছীল্যপ্রত্যয়ো-পাদানাৎ। অত্যন্ততাৎপর্য্যতৈব তন্ময়ত্বম্, ন তু তৎকর্ম্মমাত্রেণ, ইত্যাশঙ্ক্যাহ—পুণ্যঃ পুণ্যেন কর্ম্মণা ভবতি, পাপঃ পাপেনেতি। পুণ্যপাপকর্ম্মমাত্রেণৈব তন্ময়তা

স্যাৎ, ন তু তাচ্ছীল্যমপেক্ষতে; তাচ্ছীল্যে তু তন্ময়ত্বাতিশয় ইত্যয়ং বিশেষঃ। তত্র কামক্রোধাদিপূর্ব্বকপুণ্যাপুণ্যকারিতা সর্ব্বময়ত্বে হেতুঃ, সংসারস্য কারণম্, দেহাদ্দেহান্তরসঞ্চারস্য চ; এতৎপ্রযুক্তো হি অন্যদন্যদ্দেহান্তরমুপাদত্তে; তস্মাৎ পুণ্যাপুণ্যে সংসারস্য কারণম্, এতদ্বিষয়ৌ হি বিধিপ্রতিষেধৌ, অত্র শাস্ত্রস্য সাফল্যমিতি। ৪।

বিজ্ঞানময়াদিবাক্যার্থং সংক্ষিপতি—সংক্ষেপতস্ত্বিতি। করণচরণয়োরৈক্যেন পৌনরুক্ত্যমাশঙ্ক্যাহ—করণং নামেতি। আদিশব্দঃ শিষ্টাচারসংগ্রহার্থঃ। বাক্যান্তরং শঙ্কোত্তরত্বেনোত্থাপ্য ব্যাচষ্টে—তাচ্ছীল্যেত্যাদিনা। কুত্র তর্হি তাচ্ছীল্যমুপযুজ্যতে, তত্রাহ—তাচ্ছীল্যে ত্বিতি। পূর্ব্বপক্ষমুপসংহরতি—তত্রেত্যাদিনা। কর্ম্মণঃ সংসারকারণত্বমুপসংহরতি—এতৎপ্রযুক্তো হীতি। সংসারপ্রয়োজকে কর্ম্মণি প্রমাণমাহ—এতদ্বিষয়ে হীতি। কথং যথোক্তকর্ম্মবিষয়ত্বং বিধিনিষেধয়োরিত্যাশঙ্ক্যাহ—অত্রেতি। ইতিশব্দঃ পূর্ব্বপক্ষসমাপ্ত্যর্থঃ। ৪

অথো অপি অন্যে বন্ধ-মোক্ষকুশলাঃ খল্বাহুঃ—সত্যং, কামাদিপূর্ব্বকে পুণ্যাপুণ্যে শরীরগ্রহণকারণম্; তথাপি কামপ্রযুক্তো হি পুরুষঃ পুণ্যা-পুণ্যে কর্ম্মণী উপচিনোতি; কামপ্রহাণে তু কর্ম্ম বিদ্যমানমপি পুণ্যাপুণ্যোপচয়করং ন ভবতি; উপচিতে অপি পুণ্যাপুণ্যে কর্ম্মণী কামশূন্যে ফলারম্ভকে ন ভবতঃ; তস্মাৎ কাম এব সংসারস্য মূলম্। তথা চোক্তমাথর্ব্বণে "কামান্ যঃ কাময়তে মন্যমানঃ স কর্ম্মভির্জায়তে তত্র তত্র" ইতি। তস্মাৎ কামময় এবায়ং পুরুষঃ; যদন্যময়ত্বম্, তদকারণং বিদ্যমানমপি, ইত্যতঃ অবধারয়তি—'কামময় এব' ইতি। ৫।

সিদ্ধান্তমবতারয়তি—অথো ইতি। সংসারকারণস্যাজ্ঞানস্য প্রাধান্যেন কামঃ সহকারীতি স্বসিদ্ধান্তং সমর্থয়তে—সত্যমিত্যাদিনা। কামাভাবেঽপি কর্ম্মণঃ সত্ত্বং দৃষ্টমিত্যাশঙ্ক্যাহ—কামপ্রহাণে ত্বিতি। ননু কামাভাবেঽপি নিত্যাদ্যনুষ্ঠানাৎ পুণ্যাপুণ্যে সঞ্চীয়েতে, তত্রাহ—উপচিতে ইতি। যো হি পশুপুত্রস্বর্গাদীননতিশয়পুরুষার্থান্ মন্যমানঃ তানেব কাময়তে, স তত্তদ্ভোগভূমৌ তত্তৎকামসংযুক্তো ভবতীত্যাথর্ব্বণশ্রুতেরর্থঃ। শ্রুতিযুক্তিসিদ্ধমর্থং নিগময়তি—তস্মাদিতি। ধর্ম্মাদিময়ত্বস্যাপি সত্ত্বাদবধারণানুপপত্তিমাশঙ্ক্যাহ—যদিতি। ৫

যস্মাৎ স চ কামময়ঃ সন্ যাদৃশেন কামেন যথাকামো ভবতি, তৎক্রতুর্ভবতি, স কাম ঈষদভিলাষমাত্রেণাভিব্যক্তো যস্মিন্ বিষয়ে ভবতি, সঃ অবিহন্যমানঃ স্ফুটীভবন্ ক্রতুত্বমাপদ্যতে। ক্রতুর্নাম অধ্যবসায়ঃ নিশ্চয়ঃ—যদনন্তরা ক্রিয়া প্রবর্ত্ততে। যৎক্রতুর্ভবতি—যাদৃক্কামকার্য্যেণ ক্রতুনা যথারূপঃ ক্রতুরস্য, সোঽয়ং যৎক্রতুর্ভবতি, তৎ কর্ম্ম কুরুতে যদ্বিষয়ঃ ক্রতুঃ, তৎফল-নির্বৃত্তয়ে যদ্ যোগ্যং কর্ম্ম, তৎ কুরুতে নির্ব্বর্ত্তয়তি; যৎ কর্ম্ম কুরুতে, তদভিসম্পদ্যতে তদীয়ং ফলমভিসম্পদ্যতে। তস্মাৎ সর্ব্বময়ত্বে অস্য সংসারিত্বে চ কাম এব হেতুরিতি ॥২৯৫॥৫॥

স যথাকামো ভবতীত্যাদি ব্যাচষ্টে—যস্মাদিত্যাদিনা। যস্মাদিত্যস্য তস্মাদিতি ব্যবহিতেন সম্বন্ধঃ। ইতিশব্দো ব্রাহ্মণসমাপ্ত্যর্থঃ ॥ ২৯৫ ॥ ৫ ॥

**ভাষ্যানুবাদ ।**—যে আত্মা এইরূপে পরলোকে প্রয়াণ করে, সেই আত্মা ব্রহ্মই—পরমাত্মাই—যিনি অশনায়াদি ধর্ম্মের অতীত; সেই আত্মা বিজ্ঞানময়—বিজ্ঞান অর্থ—বুদ্ধি, বুদ্ধিতে লক্ষিত হয় বলিয়া আত্মা বিজ্ঞানময়; অন্যত্রও উক্ত হইয়াছে যে, 'আত্মা কোন্‌টী? না, প্রাণের মধ্যে যাহা এই বিজ্ঞানময়।' বিজ্ঞানময় অর্থ—বিজ্ঞানপ্রায় অর্থাৎ ঠিক বিজ্ঞানেরই মত; যেহেতু আত্মধর্ম্মরূপে বিজ্ঞানের প্রতীতি হয়, সেই হেতুই ইহার বিজ্ঞানময়ত্ব; শ্রুতি বলিতেছেন, 'যেন ধ্যানই করে, যেন চেষ্টাই করে'। এইপ্রকার মনোময়—মনের সহিত সান্নিধ্য থাকায় আত্মা মনোময় হয়; সেই প্রকার প্রাণময়—প্রাণ অর্থ—পঞ্চবৃত্তি প্রাণ, তাহার সহিত সম্বন্ধ বশতঃ আত্মা তন্ময় হয়; যাহার ফলে চেতন আত্মা ক্রিয়াশীল বলিয়াই যেন প্রতীত হইয়া থাকে। এইরূপ, রূপ দর্শনকালে চক্ষুর্ম্ময় এবং শব্দ শ্রবণ-সময়ে শ্রোত্রময় হয়। এইপ্রকার যখন যে ইন্দ্রিয়ের ব্যাপার প্রাদুর্ভূত হয়, তখন সেই ইন্দ্রিয়ের সহিতই তন্ময়তা প্রাপ্ত হয়। ১

এইপ্রকার বুদ্ধি ও প্রাণের সাহায্যে আত্মা চক্ষুঃপ্রভৃতি করণবর্গের সহিত তন্ময়ত্ব প্রাপ্ত হইয়া, শেষে শরীরোৎপাদক পৃথিবীপ্রভৃতি ভূতময়ও হইয়া থাকে। তন্মধ্যে পার্থিব শরীরোৎপত্তিতে আত্মা পৃথিবীময় হয়; এইরূপ বরুণলোকপ্রভৃতি বিভিন্নস্থানে—জলীয় শরীরসৃষ্টিতে আপোময় হয়; বায়বীয় শরীরসৃষ্টিতে বায়ুময় হয়; এইপ্রকার আকাশাত্মক শরীরোৎপত্তিতে আকাশময়, তৈজস দেব শরীরসৃষ্টিতে তেজোময় হয়, তদ্ভিন্ন পশুপ্রভৃতির শরীর এবং নারক ও প্রেতাদির শরীর অতেজোময়; সেই সমস্ত দেহকে লক্ষ্য করিয়া অতেজোময় বলা হইয়াছে। ২

এইপ্রকার, আত্মা দেহেন্দ্রিয়সংঘাতের সহিত তন্ময়তা প্রাপ্ত হইবার পর, ভবিষ্যতে যে ভাব লাভ করিবে, জ্ঞানদৃষ্টিতে তাহা অবলোকন করত 'আমি ইহা পাইয়াছি, আমি অমুক ভাব পাইব' এইপ্রকার ভ্রান্তবুদ্ধিবশে তদ্বিষয়ে অভিলাষী হইয়া কামময় হয়। পুরুষের চিত্ত আবার সেই কামনাতেও দোষদর্শন করিয়া সেই কামনা-দোষের অপগমে প্রসন্ন, কলুষতাশূন্য ও প্রশান্ত হয়; চিত্ত তখন তন্ময় —অকামময় হয়। কোন কারণে যদি সেই কাম বা অভিলাষ ব্যাহত হয়, তাহা হইলে সেই কামই আবার ক্রোধাকারে পরিণত হয়; সেই জন্য তন্ময়তা লাভ করিয়া ক্রোধময় হয়; সেই ক্রোধও আবার যখন কোন্ উপায়ে নিবারিত হয়,

তখন তাহার চিত্ত প্রসন্ন ও অব্যাকুল হওয়ায় অক্রোধময় বলিয়া কথিত হয়; এই জন্য পুরুষ তখন তন্ময় ( অক্রোধময় ) হয়। এইরূপ কামে ও ক্রোধে এবং অকামে ও অক্রোধে তন্ময়তা লাভ করত পুরুষ ধর্ম্মময় এবং অধর্ম্মময়ও হইয়া থাকে; কেন না, 'লোক যে কোন কর্ম্ম করে, সে সমুদয়ই কামের চেষ্টা বা কামনার ফল' ইত্যাদি স্মৃতিবাক্য হইতে জানা যায় যে, কাম-ক্রোধাদি ব্যতিরেকে ধর্ম্মাধর্ম্ম বিষয়ে লোকের প্রবৃত্তি জন্মিতে পারে না। ধর্ম্মময়ও অধর্ম্মময় হইয়া সর্ব্বময় হয়; যাহা কিছু ব্যক্ত জগৎ—জাগতিক পদার্থ, সে সমুদয়ই ধর্ম্মাধর্ম্মের কার্য্য বা ফল, অর্থাৎ ধর্ম্মাধর্ম্মের ফলভোগের জন্যই এই দৃশ্যমান জগতের অভিব্যক্তি হইয়াছে; সুতরাং জগৎকে ধর্ম্মাধর্ম্মের ফল বলা যাইতে পারে; পুরুষ তাহা প্রাপ্ত হইয়া তন্ময় হইয়া থাকে। ৩

আর অধিক কথায় প্রয়োজন কি, পুরুষের এই ভাব চিরপ্রসিদ্ধ; পুরুষ যেহেতু ইদম্ময়—ইন্দ্রিয় যে সমুদয় বিষয় গ্রহণ করিয়া থাকে, তন্ময় হয়, সেই হেতুই পুরুষ অদোময়ও বটে; 'অদস্' অর্থ পরোক্ষ বস্তু, যাহা কার্য্য-দর্শনে জানিতে পারা যায়; কারণ, হৃদয়ের ভাব ( চিন্তাবিশেষ ) অনন্ত, সে সমুদয়ের বিশেষ নাম নির্দ্দেশ করা সম্ভব হয় না; তবে উপস্থিতমতে বিশেষ বিশেষ কার্য্য দর্শনে বুঝিতে পারা যায় যে, ইহার হৃদয়ে এই ভাব আছে, ইহার হৃদয়ে অমুক ভাব আছে; অতএব প্রতীতি-গোচরাপন্ন কার্য্য দ্বারাই 'ইদম্ময়' রূপে নির্দ্দেশ করা হয়, আর অন্তঃকরণস্থ পরোক্ষব্যবহার-গোচর বস্তুকে 'অদোময়' রূপে প্রকাশ করা হয়। ৪

সঙ্ক্ষেপতঃ [ বলা যায় যে, ] যে পুরুষ যেরূপ কর্ম্ম করিতে বা যেরূপ আচরণ করিতে অভ্যস্ত, সেই পুরুষ যথাকারী ও যথাচারী; তদ্বিষয়ে তিনি স্বীয় কর্ম্ম ও আচারানুরূপ হইয়া থাকেন। [ যথাকারী কথার ] করণ অর্থ—বিধি-নিষেধ-শাস্ত্রগম্য নিয়ত বা অবশ্যকর্ত্তব্য ক্রিয়া, আর চরণ অর্থ—অনিয়ত অর্থাৎ যাহা অবশ্য কর্ত্তব্য নহে, এরূপ ক্রিয়া; উক্ত ক্রিয়া ও আচারের মধ্যে এইরূপ পার্থক্য রহিয়াছে। 'সাধুকারী সাধুঃ ভবতি' ( উত্তম কার্য্যকারী উত্তম হয় ), এ কথাটী 'যথাকারী' কথারই বিশেষণ বা অর্থপ্রকাশক মাত্র; এবং 'পাপকারী পাপঃ ভবতি' ( পাপকর্ম্মকারী পাপী হয় ), এই কথাটীও যথাচারী কথার বিশেষণ। এখানে 'যথাকারী ও যথাচারী' প্রভৃতি বাক্যে তাচ্ছীল্য প্রত্যয় থাকায় (১)

---

(১) তাৎপর্য্য—কাহারও স্বভাবসিদ্ধ ক্রিয়া বুঝাইবার নিমিত্ত কতকগুলি কৃৎপ্রত্যয়ের বিধান আছে; সেই প্রত্যয়গুলিকে 'তাচ্ছীল্য প্রত্যয়' বলে। যেমন, সুরা পান করা যাহার

আশঙ্কা হইতে পারে যে, অত্যন্ত তৎপরতাই (অত্যন্ত অভিনিবেশই) তন্ময়ত্ব, শুধু ভাল মন্দ কর্ম্ম মাত্র নহে; সেই আশঙ্কা নিরাসের নিমিত্ত বলিতেছেন—'পুণ্যকর্ম্ম দ্বারা পুণ্য (শুভফলভাগী) হয়, আর পাপকর্ম্ম দ্বারা পাপ (নিকৃষ্ট ফল-ভাগী) হয়'। বিশেষ এই যে, শুধু পুণ্য ও পাপকর্ম্ম দ্বারাই তন্ময়ত্ব হইতে পারে সত্য, কিন্তু তাহাতে 'তাচ্ছীল্য' হইলে অর্থাৎ সেই পুণ্য ও পাপকর্ম্ম স্বভাবে পরিণত হইলে তন্ময়তার পরিপুষ্টি ঘটিয়া থাকে। কামক্রোধাদি দোষ সহকারে যে পুণ্যাপুণ্য কর্ম্মানুষ্ঠান, তাহাই জীবের সর্ব্বময়ত্বের কারণ এবং সংসারপ্রাপ্তির ও দেহান্তর সঞ্চরণের কারণ; কেন না, কামক্রোধাদি-সহকৃত কর্ম্মের প্রেরণা-বশেই জীব এক দেহের পর অন্য দেহ ধারণ করিতে থাকে। অতএব পুণ্যাপুণ্যই সংসার-প্রাপ্তির কারণ, বিধি-নিষেধশাস্ত্রও এই পুণ্যাপুণ্য বিষয়েই প্রযুক্ত হইয়াছে; তদ্বিষয়েই শাস্ত্রের সফলতা বা সার্থকতা। ৫

অপি চ, যাঁহারা বন্ধ মোক্ষ বিষয়ে অভিজ্ঞ, তাঁহারাও বলিয়া থাকেন—যদিও কাম ক্রোধাদি সহকৃত পুণ্য পাপই জীবের শরীর-গ্রহণের কারণ সত্য, তথাপি কামনার প্রেরণায়ই লোকে পুণ্য ও পাপ সঞ্চয় করিয়া থাকে; কামনা পরিত্যাগ করিলে, কর্ম্ম অনুষ্ঠিত হইয়াও পুণ্য বা পাপ জন্মায় না; পক্ষান্তরে পুণ্যাপুণ্য সঞ্চিত থাকিলেও, যদি কামনারহিত হয়, তাহা হইলে ঐ পুণ্য ও পাপ কোনরূপ ফলজনক হয় না; অতএব প্রকৃতপক্ষে কামনাই সংসারের মুখ্য কারণ (১)। আথর্ব্বণ শ্রুতিতেও এই কথা বলা আছে—'যে লোক অভিনিবেশ সহকারে বিবিধ কাম্য বিষয় কামনা করে; সেই লোক সেই কামনানুসারে ভিন্ন ভিন্ন স্থানে জন্ম গ্রহণ করে'; অতএব এই পুরুষ অর্থাৎ জীব কামময়ই (কামনাপ্রধানই)

স্বভাব, তাহাকে বলে—সুরাপায়ী, প্রাণিহত্যা করা যাহার স্বভাব, তাহাকে বলে 'ঘাতুক' ইত্যাদি। এখানে সাধু কর্ম্ম করাই যাহার স্বভাব, তিনি সাধুকারী; সুতরাং দুই একবার সাধুকর্ম্ম করিলেই সাধুকারী বলিতে পারা যায় না; এই আশঙ্কায় বলিলেন 'পুণ্য' ইতি।

(১) তাৎপর্য্য—জীবের অনুষ্ঠিত শুভাশুভ কর্ম্মই সাক্ষাৎ সম্বন্ধে ভবিষ্যৎ ফলের জনক, কামনা তাহার সহকারী কারণ; কিন্তু কামনা সহকারী হইলেও ফলোৎপাদনে তাহারই প্রাধান্য। তণ্ডুল যেমন অঙ্কুরোৎপত্তির প্রধান কারণ হইয়াও, তুষরহিত হইলে অঙ্কুরোৎ-পাদনে সমর্থ হয় না; এই জন্য তুষ নিজে অঙ্কুরোৎপাদক না হইলেও, অঙ্কুরোৎপাদনের প্রধান সহায়; এইরূপ পুণ্যাপুণ্য কর্ম্ম ফলজনক হইলেও, কামনাই তাহার প্রধান সহায়। কামনার অভাবে কোন কর্ম্মই ফলোৎপাদনে সমর্থ হয় না; এই জন্যই নিষ্কামভাবে কর্ম্ম করিলে তাহা দ্বারা তদনুষ্ঠাতা সংসারে আবদ্ধ হয় না।

বটে; ইহা ছাড়া যে অন্যময়তা, তাহা থাকিলেও কোন ফলবিশেষের জনক হয় না। ইহাই 'কামময় এব' কথায় অবধারিত হইয়াছে। ৬

যেহেতু পুরুষ কামময় হইয়া বিভিন্নরূপ কামনানুসারে—যাদৃশ কামনাসম্পন্ন হয়, তাদৃশ সঙ্কল্পবান্ হয়, অর্থাৎ কামনা প্রথমতঃ যে বিষয়ে অতি অল্প মাত্রায় অভিব্যক্ত হয়, পরে তাহাই বিনা বাধায় পরিস্ফুট হইয়া ক্রতুরূপে পরিণত হইয়া থাকে; ক্রতু অর্থ অধ্যবসায়; ইহার অন্য নাম সংকল্প ও নিশ্চয় জ্ঞান; যাহার পরেই ক্রিয়া আরম্ভ হয়। লোক যে বিষয়ে ক্রতুমান্ হয়, অর্থাৎ যাদৃশ কামনাজনিত সংকল্প দ্বারা পুরুষ যেরূপ ক্রতুসম্পন্ন হয়, সেইরূপ কর্ম্মই করিয়া থাকে। অভিপ্রায় এই যে, যে বিষয়ে ক্রতু হয়, তাহার ফল-সম্পাদনের নিমিত্ত তদুপযুক্ত কর্ম্ম সম্পাদন করিয়া থাকে। তাহার পর, যেরূপ কর্ম্ম করে, তদনুরূপ ফল লাভ করিয়া থাকে। [ অতএব বুঝা গেল যে, ] পুরুষের সর্ব্বময়ত্ব ও সংসারিত্বের প্রতি কামনাই মুখ্য কারণ॥ ২৯৫ ॥ ৫ ॥

**তদেষ শ্লোকো ভবতি—তদেব সক্তঃ সহ কর্ম্মণৈতি লিঙ্গং মনো যত্র নিষক্তমস্য। প্রাপ্যান্তং কর্ম্মণস্তস্য যৎ কিঞ্চেহ করোত্যয়ম্। তস্মাল্লোকাৎ পুনরৈত্যস্মৈ লোকায় কর্ম্মণে—ইতি নু কাময়মানঃ, অথাকাময়মানো যোঽকামো নিষ্কাম আপ্তকাম আত্মকামঃ, ন তস্য প্রাণা উৎক্রামন্তি ব্রহ্মৈব সন্ ব্রহ্মাপ্যেতি ॥২৯৬॥৬॥**

**সম্বন্ধার্থঃ ।**—তৎ ( তত্র বিষয়ে ) এষঃ ( বক্ষ্যমাণঃ ) শ্লোকঃ ( সংক্ষিপ্তার্থকং বাক্যম্ ) ভবতি ( অস্তি )। [ তমেব শ্লোকং নির্দ্দিশতি—] অস্য ( পুরুষস্য ) লিঙ্গং ( সূক্ষ্মং, লিঙ্গশরীরাবয়বং বা ) মনঃ, যত্র ( যস্মিন্ বিষয়ে ) নিষক্তম্ ( কামনাযুক্তম্—তন্ময়ম্ ) [ ভবতি ], সক্তঃ ( আসক্তঃ—কামনাবান্ ) পুরুষঃ কর্ম্মণা সহ ( কর্ম্মসংস্কারেণ সহ, 'সঃ' ইতি পুরুষবিশেষণং বা, হ ইতি নিশ্চয়ে ) তৎ ( কাম্যং ফলম্ ) এব এতি ( প্রাপ্নোতি )।

অয়ং ( সংসারী জীবঃ ) ইহ ( অস্মিন্ জন্মনি ) যৎ কিঞ্চ ( যৎ কিমপি কর্ম্ম ) করোতি, তস্য কর্ম্মণঃ ( কর্ম্মফলস্য ) অন্তং ( অবসানং ) প্রাপ্য, তস্মাৎ ( কর্ম্মলব্ধাৎ ভোগস্থানাৎ ) পুনঃ অস্মৈ লোকায় ( পৃথিবীলোকায় ) কর্ম্মণে ( কর্ম্ম কর্ত্তুম্ ) পুনঃ এতি ( আগচ্ছতি ); [ কর্ম্মফলভোগায় লোকান্তরং যাতি, তদ্ভোগাবসানে চ পুনঃ কর্ম্মকরণায় এতস্মিন্নেব লোকে প্রত্যাগচ্ছতীতি ভাবঃ ], ইতি ( এবং গত্যাগতী ) নু ( নিশ্চয়ে ) কাময়মানঃ ( সকামঃ পুরুষ এব ) [ লভতে ];

অথ (পক্ষান্তরে) অকাময়মানঃ (ফলাকাঙ্ক্ষারহিতঃ পুরুষঃ) [উচ্যতে]—যঃ অকামঃ—নিষ্কামঃ (নাস্তি কামঃ যস্য সঃ), [কথম্ অকামঃ? যস্মাৎ] আপ্তকামঃ (আপ্তাঃ প্রাপ্তাঃ কামাঃ যেন, সঃ), [তদেব কথম্? ইত্যাহ—যতঃ] আত্মকামঃ (আত্মৈব তস্য কাম্যঃ, নান্যঃ, আত্মা তু নিত্যপ্রাপ্ত এব, তস্মাৎ আপ্তকামঃ ইত্যর্থঃ); তস্য (আপ্তকামস্য) প্রাণাঃ ন উৎক্রামন্তি (দেহত্যাগাৎ পরং ন লোকান্তরং গচ্ছন্তি); [সঃ] ব্রহ্ম এব (নিত্যং ব্রহ্মস্বরূপ এব) সন্ (ভবন্) ব্রহ্ম অপ্যেতি (অভিন্নতয়া ব্রহ্মণি লীয়তে ইত্যর্থঃ) ॥২৯৬॥৬॥

**মূলানুবাদ।**—জীবের পরলোকপ্রাপ্তি সম্বন্ধে এইরূপ একটি শ্লোক আছে—জীবের লিঙ্গ—সূক্ষ্ম অথবা লিঙ্গশরীরের অংশ মন যে বিষয়ে নিযুক্ত বা আসক্ত থাকে, সেই কর্ম্মের সংস্কার-সহযোগে সেইরূপ ফলই প্রাপ্ত হয়। পুরুষ ইহলোকে যে কোনরূপ শুভাশুভ কর্ম্ম করে, লোকান্তরে সেই সেই কর্ম্মের ফলভোগ শেষ করিয়া, সেই লোক হইতে পুনর্ব্বার কর্ম্মানুষ্ঠানের নিমিত্ত ইহলোকে প্রত্যাগমন করে; ইহা হইতেছে কেবল সকাম পুরুষের কথা; অতঃপর কামনারহিত পুরুষের কথা বলা হইতেছে—যে পুরুষ অকাম নিষ্কাম অর্থাৎ ফলাভিলাষশূন্য, এবং নিত্যপ্রাপ্ত আত্মাই যাহার একমাত্র কাম্য; বাহিরে কোন বিষয়ই তাহার প্রাপ্তব্য থাকে না; এই জন্য তিনি আপ্তকাম হন; তাহার প্রাণসমূহ উৎক্রমণ করে না, তিনি ব্রহ্মস্বরূপই বটে; এই জন্য শেষেও ব্রহ্মকেই প্রাপ্ত হন ॥ ২৯৬ ॥ ৬ ॥

**শাঙ্করভাষ্যম্।**—তৎ তস্মিন্নর্থে এষ শ্লোকঃ মন্ত্রোঽপি ভবতি। তদেবৈতি তদেব গচ্ছতি। সক্ত আসক্তঃ তত্র উদ্ভূতাভিলাষঃ সন্নিত্যর্থঃ। কথমেতি? সহ কর্ম্মণা, যৎ কর্ম্ম ফলাসক্তঃ সন্ অকরোৎ, তেন কর্ম্মণা সহৈব তদেতি—তৎ ফলম্ এতি। কিং তৎ? লিঙ্গং মনঃ—মনঃপ্রধানত্বাৎ লিঙ্গস্য মনঃ লিঙ্গম্ ইত্যুচ্যতে; অথবা লিঙ্গ্যতে অবগম্যতে অবগচ্ছতি যেন, তৎ লিঙ্গম্; তৎ মনঃ যত্র যস্মিন্ নিষক্তম্—নিশ্চয়েন সক্তম্ উদ্ভূতাভিলাষম্, অস্য সংসারিণঃ; তদভিলাষো হি তৎ কর্ম্ম কৃতবান্; তস্মাৎ তন্মনোঽভিষঙ্গবশাদেব অস্য তেন কর্ম্মণা তৎফলপ্রাপ্তিঃ; তেনৈতৎ সিদ্ধং ভবতি—কামো মূলং সংসারস্যেতি। অত উৎসন্নকামস্য বিদ্যমানান্যপি কর্ম্মাণি ব্রহ্মবিদো বন্ধ্যাপ্রসবানি ভবন্তি; "পর্য্যাপ্তকামস্য কৃতাত্মনশ্চ ইহৈব সর্ব্বে প্রবিলীয়ন্তি কামাঃ" ইতি শ্রুতেঃ। ১

টীকা। তত্রেতি গন্তব্যফলপরামর্শঃ, তদেব গন্তব্যং ফলং বিশেষতো জ্ঞাতুং পৃচ্ছতি—কিংতদিতি। প্রতীকমাদায় ব্যাচষ্টে—লিঙ্গমিতি। যোঽবগচ্ছতি স প্রমাত্রাদিসাক্ষী, যেন সাক্ষ্যেণ মনসাবগম্যতে, তন্মনো লিঙ্গমিতি, পক্ষান্তরমাহ—অথবেতি। যস্মিন্নিশ্চয়েন সংসারিণো মনঃ সক্তং, তৎফলপ্রাপ্তিস্তস্যেতি সম্বন্ধঃ। তদেবোপপাদয়তি—তদভিলাষো হীতি। পূর্ব্বার্দ্ধার্থমুপসংহরতি—তেনেতি। কামস্য সংসারমূলত্বে সত্যর্থসিদ্ধমর্থমাহ—অত ইতি। বন্ধ্যপ্রসবত্বং নিষ্ফলত্বম্। পর্য্যাপ্তকামস্য প্রাপ্তপরমপুরুষার্থস্যেতি যাবৎ। কৃতাত্মনঃ শুদ্ধবুদ্ধের্বিদিতসতত্ত্বস্যেত্যর্থঃ। ইহেতি জীবদবস্থোক্তিঃ। ১

কিঞ্চ, প্রাপ্যান্তং কর্ম্মণঃ—প্রাপ্য ভুক্ত্বা অন্তম্ অবসানং যাবৎকর্ম্মণঃ ফল-পরিসমাপ্তিং কৃত্বেত্যর্থঃ। কস্য কর্ম্মণোঽন্তং প্রাপ্যেত্যুচ্যতে—তস্য, যৎ কিঞ্চ ইহ অস্মিন্ লোকে করোতি নির্ব্বর্ত্তয়তি অয়ম্, তস্য কর্ম্মণঃ ফলং ভুক্ত্বা অন্তং প্রাপ্য, তস্মাৎ লোকাৎ পুনঃ ঐতি আগচ্ছতি অস্মৈ লোকায় কর্ম্মণে—অয়ং হি লোকঃ কর্ম্মপ্রধানঃ, তেনাহ—'কর্ম্মণে' ইতি—পুনঃ কর্ম্মকরণায়; পুনঃ কর্ম্ম কৃত্বা ফলসঙ্গবশাৎ পুনরমুং লোকং যাতি ইত্যেবম্। ইতি নু এবং নু কাময়মানঃ সংসরতি। যস্মাৎ কাময়মান এব এবং সংসরতি, অথ তস্মাৎ, অকাময়মানঃ ন ক্বচিৎ সংসরতি। ফলাসক্তস্য হি গতিরুক্তা; অকামস্য হি ক্রিয়ানুপপত্তেঃ অকাময়মানো মুচ্যত এব। ২

কামপ্রধানঃ সংসরতি চেৎ, কর্ম্মফলভোগানন্তরং কামাভাবান্ মুক্তিঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ—কিং চেতি। ইতশ্চ সংসারস্য কামপ্রধানত্বমাস্থেয়মিত্যর্থঃ। যাবদবসানং তাবদ্ভুক্ত্বেতি সম্বন্ধঃ। উক্তমেব সংক্ষিপতি—কর্ম্মণ ইতি। ইত্যেবং পারম্পর্য্যেণ সংসরণাদৃতে জ্ঞানান্ ন মুক্তিরিতি শেষঃ। সংসারপ্রকরণমুপসংহরতি ইতি ন্বিতি। অবস্থাদ্বয়স্য দার্ষ্টান্তিকং বন্ধং প্রবন্ধেন দর্শয়িত্বা সুষুপ্তস্য দার্ষ্টান্তিকং মোক্ষং বক্তুমথেত্যাদি বাক্যং। তত্রাথশব্দার্থমাহ—যস্মাদিতি। ২

কথং পুনরকাময়মানো ভবতি? যঃ অকামো ভবতি, অসাবকাময়মানঃ। কথমকামতেত্যুচ্যতে—যো নিষ্কামঃ, যস্মান্নির্গতাঃ কামাঃ, সোঽয়ং নিষ্কামঃ। কথং কামা নির্গচ্ছন্তি? য আপ্তকামো ভবতি, আপ্তাঃ কামা যেন, স আপ্তকামঃ। কথমাপ্যন্তে কামাঃ? আত্মকামত্বেন—যস্যাত্মৈব নান্যঃ কাময়িতব্যো বস্ত্বন্তরভূতঃ পদার্থো ভবতি; আত্মৈব অনন্তরোঽবাহ্যঃ কৃৎস্নঃ প্রজ্ঞানঘন একরসঃ নোর্দ্ধং ন তির্য্যগ্ নাধঃ আত্মনোঽন্যং কাময়িতব্যং বস্ত্বন্তরম্—যস্য সর্ব্বমাত্মৈবাভূৎ, তৎ কেন কং পশ্যেৎ, শৃণুয়াৎ মন্বীত, বিজানীয়াদ্বা—এবং বিজানন্ কং কাময়েত? জ্ঞায়মানো হি অন্যত্বেন পদার্থঃ কাময়িতব্যো ভবতি; ন চাসাবন্যো ব্রহ্মবিদ আপ্তকামস্যাস্তি। য এবাত্মকামতয়া আপ্তকামঃ, স নিষ্কামঃ অকামঃ, অকাময়-মানশ্চেতি মুচ্যতে। ন হি যস্যাত্মৈব সর্ব্বং ভবতি, তস্যানাত্মা কাময়িতব্যো-

ঽস্তি; অনাত্মা চান্যঃ কাময়িতব্যঃ, সর্ব্বঞ্চাত্মৈবাভূদিতি বিপ্রতিষিদ্ধম্। সর্ব্বাত্ম-দর্শিনঃ কাময়িতব্যাভাবাৎ কর্ম্মানুপপত্তিঃ। ৩

কামরহিতস্য সংসারাভাবং সাধয়তি—ফলাসক্তস্যেতি। বিদুষো নিষ্কামস্য ক্রিয়ারাহিত্যে নৈষ্কর্ম্ম্যমযত্নসিদ্ধমিতি ভাবঃ। অকাময়মানত্বে প্রশ্নপূর্ব্বকং হেতুমাহ—কথমিত্যাদিনা। বাহ্যেষু শব্দাদিষু বিষয়েষ্বাসঙ্গরাহিত্যাদকাময়মানতেত্যর্থঃ। অকামত্বে হেতুমাকাঙ্ক্ষাপূর্ব্বকমাহ—কথমিতি। বাসনারূপকামাভাবাদকামতেত্যর্থঃ। নিষ্কামত্বে প্রশ্নপূর্ব্বকং হেতুমুত্থাপ্য ব্যাচষ্টে—কথমিতি। প্রাপ্তপরমানন্দত্বান্নিষ্কামতেত্যর্থঃ। আপ্তকামত্বে হেতুমাকাঙ্ক্ষাপূর্ব্বকমাহ—কথমিত্যাদিনা। হেতুমেব সাধয়তি—যস্যেতি। তস্য যুক্তমাপ্তকামত্বমিতি শেষঃ। উক্তমর্থং প্রমাণপ্রদর্শনার্থং প্রপঞ্চয়তি—আত্মৈবেতি। কাময়িতব্যাভাবং ব্রহ্মবিদঃ শ্রুত্যবষ্টম্ভেন স্পষ্টয়তি—যস্যেতি। ইতি বিদ্যাবস্থা যস্য বিদুষোঽস্তি, সোঽন্যমবিজানন্ ন কঞ্চিদপি কাময়েতেতি যোজনা। পদার্থোঽন্যত্বেনাবিজ্ঞাতোঽপি কাময়িতব্যঃ স্যাদিতি চেন্নেত্যাহ—জ্ঞায়মানো হীতি। অনুভূতে স্মরণবিপরিবর্ত্তিনি কামনিয়মাদিত্যর্থঃ। অন্যত্বেন জ্ঞায়মানস্তর্হি পদার্থো বিদুষোঽপি কাময়িতব্যঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ—ন চেতি। আপ্তকামস্য ব্রহ্মবিদো দর্শিতরীত্যা কাময়িতব্যাভাবে মুক্তিঃ সিদ্ধেত্যুপসংহরতি—য এবেতি। কথং কাময়িতব্যাভাবোঽনাত্মনস্তথাত্বাদিত্যাশঙ্ক্যাহ—ন হীতি। সর্ব্বাত্মত্বমনাত্মকাময়িতৃত্বং চ স্যাদিত্যাশঙ্ক্যাহ—অনাত্মা চেতি। অথেত্যাদিবাক্যে শ্রৌতমর্থযুক্ত্যাঽর্থসিদ্ধমর্থং কথয়তি—সর্ব্বাত্ম-দর্শিন ইতি। ৩

যে তু প্রত্যবায়পরিহারার্থং কর্ম্ম কল্পয়ন্তি ব্রহ্মবিদোঽপি, তেষাং নাত্মৈব সর্ব্বং ভবতি, প্রত্যবায়স্য জিহাসিতব্যস্য আত্মনোঽন্যস্যাভিপ্রেতত্বাৎ। যেন চ অশনায়াদ্যতীতো নিত্যং প্রত্যবায়াসম্বদ্ধো বিদিত আত্মা, তং বয়ং ব্রহ্মবিদং ব্রূমঃ। নিত্যমেব অশনায়াদ্যতীতমাত্মানং পশ্যতি; যস্মাৎ চ জিহাসিতব্যমন্যমুপাদেয়ং বা যো ন পশ্যতি, তস্য কর্ম্ম ন শক্যত এব সম্বন্ধুম্। যস্তু অব্রহ্মবিৎ, তস্য ভবত্যেব প্রত্যবায়পরিহারার্থং কর্ম্মেতি ন বিরোধঃ। ততঃ কামাভাবাদ্ অকাময়মানো ন জায়তে, মুচ্যত এব। ৪

কর্ম্মজড়ানাং মতমুত্থাপ্য শ্রুতিবিরোধেন প্রত্যাচষ্টে—যে ত্বিতি। ব্রহ্মবিদি প্রত্যবায়প্রাপ্তিমঙ্গীকৃত্যোক্তমিদানীং তৎপ্রাপ্তিরেব তস্মিন্নাস্তীত্যাহ—যেন চেতি। যথোক্তস্যাপি ব্রহ্মবিদো বিহিতত্বাদেব নিত্যাদ্যনুষ্ঠানং স্যাদিতি চেন্নেত্যাহ—নিত্যমেবেতি। যো হি সদৈব সংসারিণমাত্মানমনুভবতি, ন চ হেয়মাদেয়ং বাত্মনোঽন্যৎ পশ্যতি। যস্মাদেবং, তস্মাৎ তস্য কর্ম্ম সংস্প্রষ্টুমযোগ্যম্। যথোক্তব্রহ্মবিদ্যয়া কর্ম্মাধিকারহেতূনামুপমৃদিতত্বাদিত্যর্থঃ। কর্ম্ম-সম্বন্ধস্তর্হি কস্যেত্যাশঙ্ক্যাহ—যস্ত্বিতি। ন বিরোধো বিধিকাণ্ডস্যেতি শেষঃ। শ্রুত্যর্থাভ্যাং সিদ্ধমর্থমুপসংহরতি—অত ইতি। বিদ্যাবশাদিত্যেতৎ। কামাভাবাৎ কর্ম্মাভাবাচ্চেতি দ্রষ্টব্যম্। অকাময়মানোঽকুর্ব্বাণশ্চেতি শেষঃ। ৪

তস্য এবমকাময়মানস্য কর্ম্মাভাবে গমনকারণাভাবাৎ, প্রাণা বাগাদয়ঃ, ন উৎক্রামন্তি ন ঊর্দ্ধং ক্রামন্তি দেহাৎ; স চ বিদ্বান্ আপ্তকামঃ, আত্মকামতয়া ইহৈব ব্রহ্মভূতঃ। সর্ব্বাত্মনো হি ব্রহ্মণো দৃষ্টান্তত্বেন প্রদর্শিতমেতদ্রূপম্—"তদ্বা-অস্যৈতদাপ্তকামমাত্মকামমকামং রূপম্" ইতি; তস্য হি দার্ষ্টান্তিকভূতোঽয়মর্থ উপসংহ্রিয়তে 'অথাকাময়মানঃ' ইত্যাদিনা। ৫

দেশান্তরপ্রাপ্ত্যায়ত্তা মুক্তিরিত্যেতন্নিরাকর্ত্তুং ন তস্যেত্যাদি ব্যাচষ্টে—তস্যেত্যাদিনা। ব্রহ্মৈব সন্নিত্যেতদবতারয়তি—স চেতি। কথং বর্ত্তমানে দেহে তিষ্ঠন্নেব ব্রহ্মভূতো ভবতি, তত্রাহ—সর্ব্বাত্মনো হীতি। ৫

স কথমেবম্ভূতো মুচ্যত ইত্যুচ্যতে—যো হি সুষুপ্তাবস্থমিব নির্ব্বিশেষমদ্বৈতম্ অলুপ্তচিদ্রূপজ্যোতিঃস্বভাবম্ আত্মানং পশ্যতি, তস্যৈবাকাময়মানস্য কর্ম্মাভাবে গমনকারণাভাবাৎ প্রাণাঃ বাগাদয়ঃ ন উৎক্রামন্তি; কিন্তু বিদ্বান্ স ইহৈব ব্রহ্ম, যদ্যপি দেহবানিব লক্ষ্যতে; স ব্রহ্মৈব সন্ ব্রহ্মাপ্যেতি। যস্মাৎ ন হি তস্যা-ব্রহ্মত্বপরিচ্ছেদহেতবঃ কামাঃ সন্তি, তস্মাদিহৈব ব্রহ্মৈব সন্ ব্রহ্ম অপ্যেতি, ন শরীরপাতোত্তরকালম্। ন হি বিদুষো মৃতস্য ভাবান্তরাপত্তিঃ জীবতোঽন্যো ভাবঃ, দেহান্তরপ্রতিসন্ধানাভাবমাত্রেণৈব তু ব্রহ্মাপ্যেতীত্যুচ্যতে। ৬

দৃষ্টান্তালোচনয়া দার্ষ্টান্তিকেঽপি সদা ব্রহ্মত্বং ভাতীতি ভাবঃ। সদা ব্রহ্মীভূতস্য মুক্তির্নাম নাস্তীতি শঙ্কিত্বা পরিহরতি—স কথমিতি। পরিহারমেব স্ফোরয়িতুং ন তস্যেত্যাদিবাক্যার্থ-মনুদ্রবতি—তস্যৈবেতি। ব্রহ্মৈব সন্নিত্যস্যার্থমনুবদতি—কিং ত্বিতি। বিদ্বানিহৈব ব্রহ্ম চেৎ, কথং তস্য ব্রহ্মপ্রাপ্তিরিত্যাশঙ্ক্যাহ—ব্রহ্মৈবেতি। যদুক্তং ব্রহ্মৈব সন্নিত্যাদি; তদুপপাদয়তি—যস্মাদিতি। প্রাগপি ব্রহ্মভূতস্যৈব পুনর্দ্দেহপাতে ব্রহ্মপ্রাপ্তিরিত্যুক্তং, বিদুষো মৃতস্য ভাবান্তরাপত্তিস্বীকারাদিত্যাশঙ্ক্যাহ—ন হীতি। কথং তর্হি ব্রহ্মাপ্যেতীত্যুচ্যতে, তত্রাহ—দেহান্তরেতি। ৬

ভাবান্তরাপত্তৌ হি মোক্ষস্য সর্ব্বোপনিষদ্বিবক্ষিতোঽর্থঃ—আত্মৈকত্বাখ্যঃ, স বাধিতো ভবেৎ; কর্ম্মহেতুকশ্চ মোক্ষঃ প্রাপ্নোতি, ন জ্ঞাননিমিত্ত ইতি; স চানিষ্টঃ; অনিত্যত্বঞ্চ মোক্ষস্য প্রাপ্নোতি; ন হি ক্রিয়ানির্বৃত্তোঽর্থো নিত্যো দৃষ্টঃ। নিত্যশ্চ মোক্ষোঽভ্যুপগম্যতে, 'এষ নিত্যো মহিমা' ইতি মন্ত্রবর্ণাৎ। ন চ স্বাভাবিকাৎ স্বভাবাদন্যৎ নিত্যং কল্পয়িতুং শক্যম্; স্বাভাবিকশ্চেদ্ অগ্ন্যুষ্ণবদ্ আত্মনঃ স্বভাবঃ, স ন শক্যতে পুরুষব্যাপারানুভাবীতি বক্তুং। ন হি অগ্নেরৌষ্ণ্যং প্রকাশো বা অগ্নিব্যাপারানন্তরানুভাবী; অগ্নিব্যাপারানুভাবী, স্বাভাবিকশ্চেতি বিপ্রতিষিদ্ধম্। ৭

বিদুষো ভাবান্তরাপত্তির্মুক্তিরিতি পক্ষেঽপি কিং দূষণমিতি চেৎ, তদাহ—ভাবান্তরাপত্তৌ

হীতি। তথা চোপনিষদামপ্রামাণ্যং বিনা হেতুর্ন স্যাদিতি ভাবঃ। ভাবান্তরাপত্তির্মুক্তিরিত্যত্র দোষান্তরমাহ—কর্ম্মেতি। ইতিপদাদুপরিষ্টাৎ ক্রিয়াপদস্য সম্বন্ধঃ। অস্তু কর্ম্মনিমিত্তো মোক্ষো জ্ঞাননিমিত্তস্তু মা ভূৎ, তত্রাহ—স চেতি। প্রসঙ্গঃ সর্ব্বনাম্না পরামৃশ্যতে। প্রতিষেধশাস্ত্রবিরোধাদিতি ভাবঃ। মোক্ষস্য কর্ম্মসাধ্যত্বে দোষান্তরমাহ—অনিত্যত্বং চেতি। তত্রোপযুক্তাং ব্যাপ্তিমাহ—ন হীতি। অস্তু তর্হি প্রাসাদাদিবৎ ক্রিয়াসাধ্যস্য মোক্ষস্যাপ্যনিত্যত্বং, নেত্যাহ—নিত্যশ্চেতি। কৃতকোঽপি ব্রহ্মভাবো ধ্বংসবন্নিত্যঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ—ন চেতি। কৃত্রিমস্বভাবব্যাবৃত্ত্যর্থং স্বাভাবিকপদম্। 'অতোঽন্যদার্ত্তম্' ইতি হি শ্রুতিঃ। ধ্বংসস্য তু বিকল্পমাত্রত্বাৎ নিত্যত্বমসম্মতমিতি ভাবঃ। মোক্ষো অকৃত্রিমস্বভাবোঽপি কর্ম্মোত্থঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ—স্বাভাবিকশ্চেদিতি। অগ্নেরৌষ্ণ্যবদাত্মনো মোক্ষশ্চ স্বাভাবিকস্বভাবশ্চেৎ, ন স ক্রিয়াসাধ্যো ব্যাঘাতাদিত্যর্থঃ। দৃষ্টান্তং সমর্থয়তে—ন হীতি। ৭

জ্বলনব্যাপারানুভাবিত্বম্ উষ্ণ-প্রকাশয়োরিতি চেৎ; ন, অন্যোপলব্ধিব্যবধানাপগমাভিব্যক্ত্যপেক্ষত্বাৎ; জ্বলনাদিপূর্ব্বকম্ অগ্নিঃ উষ্ণপ্রকাশগুণাভ্যামভিব্যজ্যতে, তৎ ন অগ্ন্যপেক্ষয়া; কিং তর্হি, অন্যদৃষ্টেঃ অগ্নেরৌষ্ণ্যপ্রকাশৌ ধর্ম্মৌ ব্যবহিতৌ, কস্যচিদ্ দৃষ্ট্যা তু অসম্বধ্যমানৌ, জ্বলনাপেক্ষয়া ব্যবধানাপগমে দৃষ্টেরভিব্যজ্যেতে; তদপেক্ষয়া ভ্রান্তিরুপজায়তে—জ্বলনপূর্ব্বকাবেতৌ উষ্ণপ্রকাশৌ ধর্ম্মৌ জাতাবিতি। যদি উষ্ণপ্রকাশয়োরপি স্বাভাবিকত্বং ন স্যাৎ, যঃ স্বাভাবিকোঽগ্নের্ধর্ম্মঃ, তমুদাহরিষ্যামঃ; ন চ স্বাভাবিকো ধর্ম্ম এব নাস্তি পদার্থানামিতি শক্যং বক্তুম্। ৮

অরণিগতস্যাগ্নেরৌষ্ণ্যপ্রকাশৌ নোপলভ্যেতে, সতি চ জ্বলনে দৃশ্যেতে, তেন স্বাভাবিকাবপি তাবাগন্তুকৌ কাদাচিৎকোপলব্ধিমত্ত্বাদিতি শঙ্কতে—জ্বলনেতি। ন হি সতোঽগ্নেরৌষ্ণ্যাদি কাদাচিৎকং যুক্তং, তৎদৃষ্টের্ব্যবধানস্য দার্ব্বাদের্ধ্বংসে—মথনজ্বলনাদিনা বহ্ন্যভিব্যক্তিমপেক্ষ্য তৎস্বভাবস্যৌষ্ণ্যাদেরাকস্মিকত্বাভ্যুপগমাদিতি পরিহরতি—নান্যেতি। তদেব প্রপঞ্চয়তি—জ্বলনাদীতি। মথনাদিব্যাপারবশাৎ প্রকাশাদিনা ব্যজ্যতেঽগ্নিরিতি যদুচ্যতে, তদগ্নৌ সত্যেব তদ্গতব্যাপারাপেক্ষয়া তদৌষ্ণ্যাদ্যভিব্যক্তিবশাৎ ন ভবতি, কিন্তু দেবদত্তদৃষ্টেরগ্নিধর্ম্মৌ ব্যবহিতৌ, ন তু তৌ কস্যচিৎ দৃষ্ট্যা সম্বধ্যেতে, জ্বলনাদিব্যাপারাৎ তু দৃষ্টের্ব্যবধানভঙ্গে তয়োরভিব্যক্তিরিত্যর্থঃ। কথং তর্হি জ্বলনাদিব্যাপারাদগ্নেরৌষ্ণ্যপ্রকাশৌ জাতাবিতি বুদ্ধিঃ, তত্রাহ—তদপেক্ষয়েতি। জ্বলনাদিব্যাপারাৎ দৃষ্টিব্যবধানভঙ্গে বহ্নেরৌষ্ণ্যপ্রকাশাভিব্যক্ত্যপেক্ষয়েতি যাবৎ। যথা বহ্নেরৌষ্ণ্যাদি স্বাভাবিকং ন ক্রিয়াসাধ্যং, তথাত্মনো মুক্তিঃ স্বাভাবিকী ন ক্রিয়াসাধ্যেত্যুক্তমিদানীমগ্নেরৌষ্ণ্যাদি ন স্বাভাবিকমিত্যাশঙ্ক্যাহ—যদীতি। উদাহরিষ্যামো মোক্ষস্যাত্মস্বভাবস্যাকর্ম্মসাধ্যত্বায়েতি শেষঃ। অথাগ্নেঃ স্বাভাবিকো ন কশ্চিদ্ধর্ম্মোঽস্তি, যো মোক্ষস্য দৃষ্টান্তঃ স্যাদত আহ—ন চেতি। লব্ধাত্মকং হি বস্তু বস্ত্বন্তরেণ সম্বধ্যতে। অস্তি চ নিম্বাদৌ তিক্তত্বাদিধীরিত্যর্থঃ। ভাবান্তরাপত্তিপক্ষং প্রতিক্ষিপ্য, পক্ষান্তরং প্রত্যাহ—ন চেতি।

ন হি বন্ধস্য তথাভূতস্য নিবৃত্তির্ব্বিরোধান্নাপান্যথাভূতস্যানবস্থানাৎ, ন চ প্রসিদ্ধিবিরোধো দুনিরূপধ্বস্তিবিষয়ত্বাদিতি ভাবঃ। ৮

ন চ নিগড়ভঙ্গ ইব অভাবভূতো মোক্ষঃ বন্ধননিবৃত্তিরুপপদ্যতে, পরমাত্মৈকত্বাভ্যুপগমাৎ, "একমেবাদ্বিতীয়ম্" ইতি শ্রুতেঃ; ন চান্যো বদ্ধোঽস্তি, যস্য নিগড়নিবৃত্তিবৎ বন্ধননিবৃত্তির্ম্মোক্ষঃ স্যাৎ; পরমাত্মব্যতিরেকেণ অন্যস্যাভাবং বিস্তরেণ অবাদিষ্ম। তস্মাদ'বিদ্যানিবৃত্তিমাত্রে মোক্ষব্যবহার ইতি চাবোচাম, যথা রজ্জ্বাদৌ সর্পাদিজ্ঞাননিবৃত্ত্যা সর্পাদিনিবৃত্তিরিতি। ৯

কিঞ্চ, পরস্মাদন্যস্য বন্ধনিবৃত্তিস্তস্যৈব বা? নাদ্য ইত্যাহ—ন চেতি। তত্র হেতুত্বেন পরমাত্মৈকত্বাভ্যুপগমাদিত্যাদি ভাষ্যং ব্যাখ্যেয়ম্! ন দ্বিতীয়স্তস্য নিত্যমুক্তস্য ত্বয়াপি বন্ধস্থানভ্যুপগমাদিতি দ্রষ্টব্যম্। কথং পরস্মাদন্যো বদ্ধো নাস্তীত্যাশঙ্ক্য প্রবেশ'বিচারাদাবুক্তং স্মারয়তি—পরমাত্মেতি। ন চেদন্যো বদ্ধোঽস্তি, কথং মোক্ষব্যবহারঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ—তস্মাদিতি। অন্যস্য বন্ধস্যাভাবাৎ পরস্য চ নিত্যমুক্তত্বাদিতি যাবৎ। যথা রজ্জ্বাদাবধিষ্ঠানে সর্পাদিহেতোরজ্ঞজ্ঞানস্য নিবৃত্তৌ সত্যাং সর্পাদেরপি নিবৃত্তিস্তথাবিদ্যায়া বন্ধহেতোর্নিবৃত্তিমাত্রেণ তৎকার্য্যস্য বন্ধস্যাপি নিবৃত্তিব্যবহারো ভবতীতি চাবাদিষ্মেতি যোজনা। ৯

যেঽপি আচক্ষতে—মোক্ষে বিজ্ঞানান্তরম্ আনন্দান্তরং চ অভিব্যজ্যত ইতি, তৈর্ব্বক্তব্যঃ অভিব্যক্তিশব্দার্থঃ। যদি তাবৎ অলৌকিক্যেব উপলব্ধিবিষয়ব্যাপ্তিরভিব্যক্তিশব্দার্থঃ, ততো বক্তব্যম্—কিং বিদ্যমানমভিব্যজ্যতে? অবিদ্যমানমিতি বা? বিদ্যমানঞ্চেৎ, যস্য মুক্তস্য তদভিব্যজ্যতে, তস্যাত্মভূতমেব তৎ, ইত্যুপলব্ধিব্যবধানানুপপত্তেঃ; নিত্যাভিব্যক্তত্বাৎ 'মুক্তস্যাভিব্যজ্যতে' ইতি বিশেষবচনমনর্থকমেব। অথ কদাচিদেবাভিব্যজ্যতে, উপলব্ধিব্যবধানাৎ অনাত্মভূতং তদ্ ইতি অন্যতোঽভিব্যক্তিপ্রসঙ্গঃ; তথা চাভিব্যক্তিসাধনাপেক্ষতা। উপলব্ধি-সমানাশ্রয়ত্বে তু ব্যবধানকল্পনানুপপত্তেঃ সর্ব্বদা অভিব্যক্তিঃ অনভিব্যক্তির্ব্বা; ন তু অন্তরালকল্পনায়াং প্রমাণমস্তি। ন চ সমানাশ্রয়াণামেকস্যাত্মভূতানাং ধর্ম্মাণাম্ ইতরেতরবিষয়-বিষয়িত্বং সম্ভবতি। বিজ্ঞান-সুখয়োশ্চ প্রাগভিব্যক্তেঃ সংসারিত্বম্, অভিব্যক্ত্যুত্তরকালঞ্চ মুক্তত্বং যস্য, সোঽন্যঃ পরস্মাৎ নিত্যাভিব্যক্তজ্ঞানস্বরূপাৎ অত্যন্তবৈলক্ষণ্যাৎ, শৈত্যমিবৌষ্ণ্যাৎ। পরমাত্মভেদকল্পনায়াঞ্চ বৈদিকঃ কৃতান্তঃ পরিত্যক্তঃ স্যাৎ। ১০।

মতান্তরমুত্থাবয়তি—যেঽপ্যাচক্ষত ইতি। বৈষয়িকজ্ঞানানন্দাপেক্ষয়ান্তরশব্দঃ। কেয়মভিব্যক্তিরুৎপত্তির্ব্বা প্রকাশো বা। নাদ্যো মোক্ষে সুখাদ্যুৎপত্তৌ তদনিত্যত্বাপত্তেরিত্যভিপ্রেত্যাহ—তৈরিতি। দ্বিতীয়মালম্বতে—যদীতি। তত্র দোষং বক্তুং বিকল্পয়তি—তত ইতি। দ্বিতীয়ে খরবিষাণবদপরোক্ষাভিব্যক্তিঃ ন স্যাদিত্যভিপ্রেত্যাদ্যমনুভাষ্য দূষয়তি—বিদ্যমানং

চেদিতি। উপলব্ধিস্বভাবস্তাবদাত্মা, তস্য বিদ্যমানং সুখাদি ব্যজ্যতে চেৎ, জ্ঞানানন্দয়োর্দ্দেশাদিব্যবধানাভাবাদানন্দঃ সদৈব ব্যজ্যত ইতি মুক্তিবিশেষণমনর্থকমিত্যর্থঃ। চক্ষুর্ঘটয়োর্ব্বিষয়বিষয়িত্বপ্রতিবন্ধককুড্যাদিবদধর্ম্মাদিপ্রতিবন্ধাদানন্দো জ্ঞানং চ সংসারদশায়াং ন ব্যজ্যতে, মোক্ষে তু ব্যজ্যতে, তদভাবাদিতি শঙ্কতে—অথেতি। উপলব্ধিদেশাদ্ভিন্নদেশস্যৈব ঘটাদেরুপলব্ধিপ্রতিবন্ধদর্শনাদনাত্মভূতং সুখং ন স্বভাবভূতয়োরুপলব্ধ্যা প্রকাশেত, কিন্তু বিষয়েন্দ্রিয়সম্পর্কাদিত্যুত্তরমাহ—তথা চেতি। তৎসাধনানি চেৎ মুক্তৌ স্যুঃ, সংসারাদবিশেষঃ স্যাদিতি ভাবঃ। উপলব্ধিব্যবধানমানন্দস্যাঙ্গীকৃত্যোক্তমিদানীং তদেব নাস্তীত্যাহ—উপলব্ধীতি। কদাচিদভিব্যক্তিরনভিব্যক্তিশ্চ কদাচিদিত্যেবং কালভেদেনোভয়ং কিং ন স্যাদিত্যাশঙ্ক্যাহ—ন ত্বিতি। আনন্দজ্ঞানয়োর্বিষয়বিষয়িত্বমভ্যুপেত্য কাদাচিৎকী তাবদভিব্যক্তির্নিরস্তা, সংপ্রতি তদপি ন সংভবতীত্যাহ—ন চেতি। আত্মভূতত্বং স্বাভাবিকত্বম্। বিমতং ন সমানাশ্রয়বিষয়ং ধর্ম্মত্বাৎ প্রদীপপ্রকাশবদিতি ভাবঃ। মুক্তাবানন্দজ্ঞানাভিব্যক্তিপক্ষে দোষান্তরং বক্তুং ভূমিকাং করোতি—বিজ্ঞানসুখয়োশ্চেতি। ১০

মোক্ষস্য ইদানীমিব নির্বিশেষত্বে তদর্থাধিকবত্নানুপপত্তিঃ শাস্ত্রবৈয়র্থ্যং চ প্রাপ্নোতীতি চেৎ; ন, অবিদ্যাভ্রমাপোহার্থত্বাৎ। ন হি বস্তুতো মুক্তামুক্তত্ববিশেষোঽস্তি, আত্মনো নিত্যৈকরূপত্বাৎ; কিন্তু তদ্বিষয়া অবিদ্যা অপোহ্যতে শাস্ত্রোপদেশজনিতবিজ্ঞানেন; প্রাক্ তদুপদেশপ্রাপ্তেঃ তদর্থশ্চ প্রযত্ন উপপদ্যত এব। অবিদ্যাবতঃ অবিদ্যানিবৃত্ত্যনিবৃত্তিকৃতো বিশেষ আত্মনঃ স্যাদিতি চেৎ; ন, অবিদ্যাকল্পনাবিষয়ত্বাভ্যুপগমাৎ; রজ্জূষর-শুক্তিকা-গগনানাং সর্পোদক-রজত-মলিনত্বাদিবদ্ অদোষ ইত্যবোচাম। ১১।

তদুদোপাদনমিষ্টমেবেত্যাশঙ্ক্য বিবক্ষিতং দোষমাহ—পরমাত্মেতি। পরমতে নিরাকৃতে সিদ্ধান্তেঽপি দোষদ্বয়মাশঙ্কতে—মোক্ষস্যেতি। মোক্ষার্থোঽধিকো যত্নঃ শমদমাদিঃ। শাস্ত্রং মোক্ষবিষয়ম্। মোক্ষস্য নির্বিশেষত্বেঽপি প্রত্যগবিদ্যাতদুত্থানর্থধ্বংসিত্বেনোভয়মর্থবদিতি পরিহরতি—নাবিদ্যেতি। তত্র নঞর্থং বিবৃণোতি—ন হীতি। কথং তর্হি শাস্ত্রাদ্যর্থবত্ত্বমিত্যাশঙ্ক্যাহ—কিং ত্বিতি। তত্র শাস্ত্রস্যার্থবত্ত্বং সমর্থয়তি—তদ্বিষয়েতি। প্রস্তুতাত্মবিষয়স্তচ্ছব্দঃ। সংপ্রতি প্রযত্নস্যার্থবত্ত্বং প্রকটয়তি—প্রাগিতি। প্রথমস্তচ্ছব্দঃ শাস্ত্রবিষয়ঃ। দ্বিতীয়ো মোক্ষবিষয়ঃ। আত্মনঃ সদৈকরূপত্বং প্রাগুক্তমাক্ষিপতি—অবিদ্যেতি। অবিদ্যঃ সোঽপীতি সমাধত্তে—নেতি। যথা রজ্জ্বাদ্যবিদ্যোত্থসর্পাদেস্তদ্বিদ্যয়া ধ্বংসাধ্বংসয়ো রজ্জ্বাদের্ন বাস্তবো বিশেষস্তথাত্মনোঽপি স্বাবিদ্যামাত্রোত্থবিশেষবত্ত্বেঽপি তদ্ধ্বংসাধ্বংসয়োর্ন বাস্তবো বিশেষোঽস্তীত্যর্থঃ। অদোষঃ সবিশেষত্বদোষরাহিত্যম্। ১১

তিমিরাতিমিরদৃষ্টিবৎ অবিদ্যাকর্তৃত্বাকর্তৃত্বকৃত আত্মনো বিশেষঃ স্যাদিতি চেৎ; ন, "ধ্যায়তীব লেলায়তীব" ইতি স্বতোঽবিদ্যাকর্তৃত্বস্য প্রতিষিদ্ধত্বাৎ; অনেকব্যাপারসন্নিপাতজনিতত্বাচ্চ অবিদ্যাভ্রমস্য; বিষয়ত্বোপপত্তেশ্চ; যস্য চাবিদ্যাভ্রমো

ঘটাদিবদ্বিবিক্তো গৃহ্যতে, স নাবিদ্যাভ্রমবান্। অহং ন জানে মুগ্ধোঽস্মীতি প্রত্যয়-দর্শনাদ্ অবিদ্যাভ্রমবত্ত্বমেবেতি চেৎ; ন, তস্যাপি বিবেক-গ্রহণাৎ; ন হি যো যস্য বিবেকেন গ্রহীতা, স তস্মিন্ ভ্রান্ত ইত্যুচ্যতে; তস্য চ বিবেকগ্রহণম্, তস্মিন্নেব চ ভ্রম ইতি বিপ্রতিষিদ্ধম্। ন জানে মুগ্ধোঽস্মীতি দৃশ্যতে—ইতি ব্রবীষি—তদ্দর্শিনশ্চ অজ্ঞানং মুগ্ধরূপতা দৃশ্যতে—ইতি চ তদ্দর্শনস্য বিষয়ো ভবতি কর্ম্মতামাপদ্যত ইতি; তৎ কথং কর্ম্মভূতং সৎ কর্ত্তৃস্বরূপ-দৃশিবিশেষণম্ অজ্ঞান-মুগ্ধতে স্যাতাম্?।

অথ দৃশিবিশেষণত্বং তয়োঃ, কথং কর্ম্ম স্যাতাম্—দৃশিনা ব্যাপ্যেতে? কর্ম্ম হি কর্ত্তৃ-ক্রিয়য়া ব্যাপ্যমানং ভবতি, অন্যচ্চ ব্যাপ্যম্ অন্যদ্ব্যাপকম্; ন তেনৈব তদ্ব্যাপ্যতে। বদ, কথমেবংসতি অজ্ঞান-মুগ্ধতে দৃশিবিশেষণে স্যাতাম্?। ১২।

প্রকারান্তরেণ সবিশেষত্বং শঙ্কতে—তিমিরেতি। কিমিদমবিদ্যাকর্ত্তৃত্বং? কিং তজ্জনকত্বং কিং বা তদাশ্রয়ত্বমিতি বিকল্পাদ্যং দূষয়তি—ন ধায়র্তীবেতি। আত্মনঃ স্বতোঽবিদ্যাকর্ত্তৃত্বা-ভাবে হেত্বন্তরমাহ—অনেকেতি। বিষয়বিষয়্যাকারোঽন্তঃকরণস্য তত্র চিদাভাসোদয়শ্চাত্মনো ব্যাপারস্তথাচানেকব্যাপারসংনিপাতে সত্যহং সংসারীত্যবিদ্যাত্মকো ভ্রমো জায়তে, তস্মান্ন তস্যাত্মকার্যতেত্যর্থঃ। কল্পান্তরং প্রত্যাহ—বিষয়ত্বেতি। অবিদ্যাদেরাত্মদৃশ্যত্বান্ন তদাশ্রয়ত্বং, ন হি তদ্গতস্য তদ্গ্রাহ্যত্বমংশতঃ স্বগ্রহাপত্তেরিত্যর্থঃ। তদেব স্ফোরয়তি—যস্য চেতি। অনুভবমনুসৃত্য শঙ্কতে—অহং নেত্যাদিনা। সাক্ষিসাক্ষ্যভাবেন ভেদাভ্যুপগমান্নাত্মনোঽ-বিদ্যাশ্রয়ত্বমিত্যুত্তরমাহ—ন তস্যাপীতি। তদেব স্পষ্টয়তি—ন হীতি। অবিদ্যাদের্বিবেকেন গ্রহীতর্য্যপি তদ্বিষয়ে ভ্রান্তত্বে কা হানিরিত্যাশঙ্ক্যাহ—যস্য চেতি। অজ্ঞানং মুগ্ধত্বং চাত্মনো ন বিশেষণমিতি বিধান্তরেণ দর্শয়িতুং চোদ্যবাক্যমনুবদতি—ন জান ইতি। তদ্ব্যাচষ্টে—তদ্দর্শিনশ্চেতি। অজ্ঞানাদিস্তচ্ছব্দার্থঃ। দৃশ্যমানত্বমেব বিশদয়তি—কর্ম্মতামিতি। ইতি ব্রবীষীতি সম্বন্ধঃ। এবং পরকীয়ং বাক্যং ব্যাখ্যায়—ফলিতমাহ—তৎকথমিতি। তত্র চোদ্যবাক্যার্থে দর্শিতরীত্যা স্থিতে সতি কর্ত্তৃবিশেষণং নাজ্ঞানমুগ্ধতে স্যাতাং, তয়োঃ প্রত্যেকং কর্ম্মভূতত্বাদিত্যর্থঃ। ১২

ন চ অজ্ঞানবিবেকদর্শী অজ্ঞানম্ আত্মনঃ কর্ম্মভূতমুপলভমান উপলব্ধৃ-ধর্ম্মত্বেন গৃহ্লাতি, শরীরে কার্শ্যরূপাদিবৎ। তথা সুখদুঃখেচ্ছাপ্রযত্নাদীন্ সর্ব্বো লোকো গৃহ্লাতীতি চেৎ; তথাপি গ্রহীতুর্লোকস্য বিবিক্ততৈবাভ্যুপগতা স্যাৎ। ন জানেঽহং ত্বদুক্তং—মুগ্ধ এবেতি চেৎ; ভবতু অজ্ঞো মুগ্ধঃ, যস্তু এবংদর্শী, তং জ্ঞমমুগ্ধং প্রতি-জানীমহে বয়ম্। তথা ব্যাসেনোক্তম্, ইচ্ছাদি কৃৎস্নং ক্ষেত্রং ক্ষেত্রী প্রকাশয়তীতি,

"সমং সর্ব্বেষু ভূতেষু তিষ্ঠন্তং পরমেশ্বরম্।
বিনশ্যৎস্ববিনশ্যন্তং যঃ পশ্যতি স পশ্যতি॥"

